সৌমিত্রে! নিশাবসান হইয়াছে, সূর্য্যোদয় হইবার সময় উপস্থিত। ভ্রাত! ঐ দেখ, কোকিলকুল কুলায়কুলে উপবিষ্ট হইয়া প্রমোদাকুল হৃদয়ে কলনিনাদ করিতেছে; বনে ময়ূরগণের কেকা-রবও শ্রবণ করা যাইতেছে; এক্ষণে ত্বরান্বিত হও, এই সাগরগামিনী জাহ্নবী পার হইতে হইবে।

মিত্রানন্দ-বর্দ্ধন সৌমিত্রি, রামচন্দ্রের অভিপ্রায় অবগত হইয়া গুহ ও সূতের সহিত সম্ভাষণ পূর্ব্বক জ্যেষ্ঠ ভ্রাতার সম্মুখবর্ত্তী হইলেন। নিষাদপতি গুহও রামচন্দ্রের বাক্য শ্রবণ পূর্ব্বক তাৎপর্য্য গ্রহণ করিয়া তৎক্ষণাৎ সচিবগণকে আহ্বান পূর্ব্বক কহিলেন, শ্রীমান রামচন্দ্রের পরপারে উত্তীর্ণ হইবার নিমিত্ত ক্ষেপণী কর্ণ কর্ণধার ক্ষেপণিক প্রভৃতি সমেত দৃঢ়তর সুদৃশ্য নৌকা এই কর্দ্দম-রহিত অবতরণ স্থানে আনয়ন কর। নিষাদাধিপতির অমাত্যগণ ঈদৃশ আদেশ বাক্য শ্রবণ করিবামাত্র সুরম্য নৌকা আনয়ন পূর্ব্বক যথাস্থানে সংস্থাপন করিল। তখন নিষাদরাজ কৃতাঞ্জলিপুটে রামচন্দ্রকে কহিলেন, রাজকুমার! এই সাগরগামিনী গঙ্গা পার হইবার নিমিত্ত নৌকা উপস্থিত হইয়াছে, এক্ষণে আমাকে আর কি করিতে হইবে, আদেশ করুন। মহাতেজা রামচন্দ্র কহিলেন, নিষাদপতে! আপনি যাহা করিয়াছেন, তাহাতেই আমরা সিদ্ধমনোরথ হইলাম। এক্ষণে অভিলাষ করিতেছি যে, আপনি আমাদের খনিত্র পিটক প্রভৃতি এই সমস্ত দ্রব্যাদি ত্বরায় নৌকায় তুলাইয়া দিউন। গুহকে এই কথা বলিয়া রাম ও লক্ষ্মণ কবচ ধারণ পূর্ব্বক কক্ষে খড়্গ বন্ধন করিয়া স্কন্ধে শরাসন ও পৃষ্ঠে তূণীর ধারণ করিলেন এবং সীতাকে সমভিব্যাহারে লইয়া ভাগীরথীর কর্দ্দমরহিত পারঘাটের অভিমুখে গমন করিতে উদ্যত হইলেন। এই সময় সুমন্ত্র বিনীত ভাবে রামচন্দ্রের সমীপবর্ত্তী হইয়া কৃতাঞ্জলিপুটে কহিলেন, ধর্ম্মজ্ঞ! এক্ষণে আমাকে কি করিতে হইবে, আজ্ঞা করুন্। তখন রামচন্দ্র দক্ষিণ করে তাঁহাকে স্পর্শ করিয়া কহিলেন, সুমন্ত্র! আপনি যাহা করিয়াছেন, যতদূর আসিয়াছেন, তাহাই যথেষ্ট হইয়াছে; আপনাকে আর অধিক দূর গমন করিতে হইবে না; আপনি এই স্থান হইতেই প্রতিনিবৃত্ত হইয়া মহারাজের নিকট গমন করুন। আমি এক্ষণে পাদ-বিহারেই অরণ্যানী-মধ্যে প্রবিষ্ট হইব।

মহাত্মা রামচন্দ্র প্রতিনিবৃত্ত হইতে আদেশ করিতেছেন দেখিয়া, সারথি সুমন্ত্র কাতর হৃদয়ে কহিলেন, পুরুষসিংহ! সাধারণ মনুষ্যের ন্যায় আপনাকে ভ্রাতা ও ভার্য্যার সহিত যে বনে বাস করিতে হইবে, ইহা কেহ কখন মনেও করে নাই!—ইহা অতীব অসম্ভব! আপনকার যখন ঈদৃশ বিপৎ উপস্থিত হইল, তখন আমার বিবেচনা হইতেছে, ব্রহ্মচর্য্য ও বেদাধ্যয়নে কিছুমাত্র ফলোদয় হয় না; সরলতা ও বিনয়-নম্রতারও কোন পুরস্কার নাই! রামচন্দ্র! আপনি লক্ষ্মণ ও বৈদেহীর সহিত একমাত্র পিতৃ-সত্য পালন পূর্ব্বক মহারণ্যে অবস্থান করিয়াও ত্রিলোক-বিজয়ীর ন্যায় সদ্গতি ও সর্ব্বোৎকর্ষতা লাভ

করিবেন, পরন্তু আমরা আপনা কর্ত্তৃক পরিত্যক্ত ও পাপীয়সী কৈকেয়ীর বশতাপন্ন হইয়া বিনষ্ট হইব!—আমাদের দুঃখের পরিসীমা থাকিবে না। পরম-সুহৃৎ সারথি সুমন্ত্র, রামচন্দ্রকে মহারণ্যে প্রবেশ করিতে দেখিয়া, এইরূপ বাক্য বলিয়া যার পর নাই দুঃখিত হৃদয়ে রোদন করিতে লাগিলেন।

অনন্তর সুমন্ত্র বাষ্প অপনয়ন পূর্ব্বক মুখে জল প্রদান করিলে, রামচন্দ্র পুনর্ব্বার মধুর বাক্যে তাঁহাকে কহিলেন, আপনকার সদৃশ ইক্ষ্বাকুবংশীয়দিগের সুহৃৎ আর কেহই নাই; মহারাজ দশরথ যাহাতে শোকাকুলিত না হয়েন, আপনি তাহা করিবেন। বৃদ্ধ মহারাজ দুঃসহ শোকে হতচৈতন্য ও আমার বিয়োগে সন্তপ্ত-হৃদয় হইয়াছেন, এই নিমিত্ত আমি আপনাকে এরূপ কথা বলিতেছি; আপনি প্রতিনিবৃত্ত হইয়া মহারাজ যাহাতে সুস্থ থাকেন, তাহা করিবেন। মহাদ্যুতি মহাত্মা মহারাজ, কৈকেয়ীর পরিতোষের নিমিত্ত যাহা যাহা আজ্ঞা করিবেন, আপনি অকুণ্ঠিত হৃদয়ে অশঙ্কিত চিত্তে তৎসমুদায় সম্পাদন করিতে থাকিবেন। রাজগণের রাজ্য শাসনের ফল এই যে, তাঁহারা যখন যাহা কামনা করেন, তাহা কদাপি প্রতিহত হয় না। সুমন্ত্র! যাহাতে মহারাজের অপ্রিয় কার্য্য না হয়, যাহাতে তিনি শোকে একান্ত কাতর না হয়েন, আপনি তদ্বিষয়ে বিশেষ যত্নবান হইবেন।

সূত! আপনি মহর্ষি বশিষ্ঠের নিকট ও সমুদায় উপাধ্যায়গণের নিকট গমন পূর্ব্বক আমার বাক্যানুসারে তাঁহাদের চরণে ভক্তি পূর্ব্বক আমার প্রণাম জানাইবেন; পরে আপনি কৈকেয়ীর নিকট, সুমিত্রার নিকট ও অন্যান্য মাতৃগণের নিকট, এবং যদি অল্পভাগ্যা আমার জননী কৌশল্যা আমার বিয়োগে জীবিত থাকেন, তাহা হইলে তাঁহারও নিকট আমার প্রণাম জানাইয়া সর্ব্বাঙ্গীণ কুশল সংবাদ বলিবেন।

মহাসমৃদ্ধি-সম্পন্ন মহারাজ বৃদ্ধ হইয়াছেন; তিনি এ পর্য্যন্ত কখনও দুঃখের মুখ দেখেন নাই; তিনি আমার প্রতি বনবাসের আজ্ঞা দিয়া শোকে অভিভূত হইয়া পড়িয়াছেন, সন্দেহ নাই; আপনি তাঁহার চরণে আমার সাষ্টাঙ্গ প্রণিপাত জানাইয়া নিবেদন করিবেন, "মহারাজ! আপনি আমার নিমিত্ত, লক্ষ্মণের নিমিত্ত বা বৈদেহীর নিমিত্ত বিষণ্ণ বা সন্তপ্ত-হৃদয় হইবেন না। পিত! আমি আপনকার আজ্ঞানুসারে দেবলোকস্থিত দেবগণের ন্যায় এই রমণীয় অরণ্যে সহস্র বৎসরও বাস করিতে পারি। ধন্বন্তরি যেরূপ সূক্ষ্ম বা স্থূল সমুদায় ব্রণই আরোগ্য করেন, সেইরূপ পুত্রই, পিতার অল্প বা অধিক, সমুদায় বিপদই দূরীকৃত করিয়া থাকে; আর কাহারও দ্বারা সেরূপ হয় না। যে পুত্র আলস্য-পরিশূন্য হইয়া পিতৃকার্য্য না করে, দান যজ্ঞ প্রভৃতি ক্রিয়া-রহিত ধনবান ব্যক্তির ন্যায় সে আপনাকেই অপবিত্র করিয়া থাকে। রাম নরকে গমন করিতে পারে, প্রজ্বলিত হুতাশনেও প্রবিষ্ট হইতে পারে, তথাপি যে কার্য্যে পিতার নিন্দা হইবে বা পিতা

দূষিত হইবেন, সে কার্য্য কখনই করিবে না।

"পিত! আমার নিমিত্ত, সীতার নিমিত্ত বা লক্ষ্মণের নিমিত্ত আপনি শোক করিবেন না; আমরা অযোধ্যা হইতে নির্ব্বাসিত হইয়াছি অথবা বনে বাস করিতেছি বলিয়া, আপনি কিছুমাত্র দুঃখিত বা বিষণ্ণ হইবেন না। চতুর্দ্দশ বৎসর অতীত হইবামাত্রই আপনি আমাকে, লক্ষ্মণকে ও সীতাকে পুনর্ব্বার উপস্থিত দেখিতে পাইবেন।"

সুমন্ত্র! আপনি মহারাজকে এইরূপ বাক্য বলিয়া আমার বচনানুসারে জননী কৌশল্যাকে, কৈকেয়ীকে ও আর আর সমুদায় মাতৃগণকে আমার, লক্ষ্মণের ও সীতার পুনঃপুন প্রণাম জানাইয়া কুশল সংবাদ নিবেদন করিবেন। পরে আপনি আমার বচনানুসারে মহারাজের নিকট নিবেদন করিবেন যে, "মহারাজ! ভরতকে মাতুলালয় হইতে শীঘ্র আনয়ন করুন; এবং ভরত অযোধ্যায় আগমন করিলে তাহাকে যৌবরাজ্যে অভিষিক্ত করিতে বিলম্ব করিবেন না। পরম-ধার্ম্মিক ভরত, যৌবরাজ্যে অভিষিক্ত হইলে আমাদের বিরহ-জনিত সন্তাপ ও দুঃখ আপনাকে তাদৃশ কাতর করিতে পারিবে না।"

সুমন্ত্র! আমার বাক্যানুসারে ভরতকেও বলিবে যে, "ভরত! তুমি মহারাজের প্রতি যেরূপ ব্যবহার করিবে, সেইরূপ সমুদায় মাতৃগণের প্রতি সমান ব্যবহার করিবে, ইতর বিশেষ করিও না। মাতা কৈকেয়ী তোমার যেরূপ পূজ্যা, সুমিত্রা এবং দেবী কৌশল্যাও সেইরূপ; বিশেষত কৌশল্যা আমার জননী।

"ভরত! তুমি পিতার প্রিয় কার্য্যের নিমিত্ত যৌবরাজ্যে প্রতিষ্ঠিত হইয়া এইরূপ ধর্ম্মানুগত কার্য্য করিলে ইহলোকে ও পরলোকে সুখী হইতে পারিবে।"

## পঞ্চাশ সর্গ।

লক্ষ্মণ-সন্দেশ।

মহাত্মা রামচন্দ্র এইরূপ বলিয়া পাঠাইতেছেন, এমত সময় লক্ষ্মণ কৈকেয়ীর প্রতি রোষাবিষ্ট হইয়া ভ্রূকুটি-ভঙ্গ পূর্ব্বক ঘনঘন দীর্ঘ নিশ্বাস পরিত্যাগ করিতে লাগিলেন। তিনি অবকাশ পাইয়া অমর্ষান্বিত হৃদয়ে অধোমুখে বসুধাতলে দৃষ্টি নিক্ষেপ পূর্ব্বক কহিলেন, সুমন্ত্র! আপনি আমার বাক্যানুসারেও মহারাজকে পুনঃপুন প্রণাম জানাইয়া বহু সম্মান পূর্ব্বক বলিবেন, "আমার জ্যেষ্ঠ ভ্রাতা এই ধর্ম্ম-বৎসল রামচন্দ্র-সদৃশ সদ্‌গুণ-সম্পন্ন মহাত্মা এই জগতী-তলে নাই; আপনি কোন্ অপরাধে ইহাঁকে নির্ব্বাসিত করিলেন? আপনি কৈকেয়ীর বাক্যানুসারে কৈকেয়ীর মনস্তুষ্টির নিমিত্ত সর্ব্বতোভাবে অতীব নৃশংস কার্য্য, অতীব অযশস্কর কার্য্য ও অতীব দুষ্কর্ম্ম করিয়াছেন।

"আপনি নৃশংসা কৈকেয়ীর সুদারুণ কথা শুনিয়া পক্ষীর ন্যায় প্রিয়পুত্রকে যে, বনে ছাড়িয়া দিলেন—পরিত্যাগ করিলেন, ইহা

কিরূপ কার্য্য করা হইল? প্রশান্ত-প্রকৃতি আর্য্যশীল সর্ব্বভূত-হিত-পরায়ণ মহাত্মা রামচন্দ্র এমন কি পাপ করিয়াছেন যে, আপনি, সীতা ও আমার সহিত তাঁহাকে পরিত্যাগ করিলেন? মহানুভব রামচন্দ্র আপনকার প্রতিজ্ঞা পরিপালনের নিমিত্ত এবং পাছে আপনকার বাক্য মিথ্যা হয়, এই ভয়ে ভীত হইয়া পিতৃ-পৈতামহ রাজ্য ছাড়িয়া দিলেন; আপনিও সত্য-রক্ষার নিমিত্ত এই রাজ্য অন্যকে প্রদান করিলেন, ফলে এই পিতৃ-পৈতামহ রাজ্য অন্যকে দান করিবার কি আপনকার অধিকার আছে? আপনি কেবল স্বকীয় সম্পত্তিরই সম্পূর্ণ প্রভু।

"মহারাজ! আপনি স্ত্রীর বশীভূত হইয়া পুত্রকে—বিশেষত গুণবান পুত্রকে বিনা অপরাধে পরিত্যাগ করিলেন! ইহা কি আপনকার উপযুক্ত কার্য্য হইয়াছে? যশ ও ধর্ম্ম রক্ষার নিমিত্ত পুত্রের যাহা কর্ত্তব্য কর্ম্ম, নিতান্ত অনুচিত হইলেও রাম তাহা সম্পাদন করিয়াছেন; পরন্তু যশ ও ধর্ম্ম রক্ষার নিমিত্ত পিতার যাহা কর্ত্তব্য কর্ম্ম, তাহা ন্যায্য ও অবশ্য-কর্ত্তব্য হইলেও আপনি তাহা করেন নাই!

"মহারাজ! এক্ষণে আপনি স্বয়ং আমাদিগকে পরিত্যাগ করিয়াছেন, অপত্য-স্নেহও বিসর্জ্জন দিয়াছেন; সাধু ব্যক্তি সুরাপান করিয়া যেরূপ অনুতাপ করে, সেইরূপ অধুনা শোক করা আপনকার উচিত হইতেছে না। মহারাজ! ঈদৃশ গর্হিত কার্য্য আপনি স্বয়ংই করিয়াছেন, আপনকার সদৃশ মহানুভব মহাভাগ মহাত্মারা স্বয়ংকৃত কার্য্য পর্য্যালোচনা করিয়া কখনই পরিতাপ করেন না।"

মহাতেজা লক্ষ্মণ অতীব কোপাকুলিত হইয়া এইরূপ পরুষ বাক্য বলিতেছেন দেখিয়া, রামচন্দ্র তাঁহাকে নিবারণ করিয়া দীনভাবে অধোমুখে অবস্থিত সুমন্ত্রকে কহিলেন, সুমন্ত্র! লক্ষ্মণ অতিশয় ক্রোধের বশীভূত হইয়া যে সমুদায় কঠোর ও রূঢ় বাক্য বলিতেছে, তাহা মহারাজকে শুনাইবার আবশ্যক নাই। করুণা-নিধান মহারাজ বৃদ্ধ ও আমার শোকে একান্ত দুঃখিত হইয়াছেন, তিনি ঈদৃশ অবস্থায় ঈদৃশ পরুষ বাক্য শ্রবণ করিয়া হয় ত জীবন পরিত্যাগ করিবেন। সুমন্ত্র! তুমি মহারাজকে কখনই পরুষ বাক্য শ্রবণ করাইও না; অনুজীবী ব্যক্তিরা প্রভুর নিকট কোনমতেই অপ্রিয় বাক্য বলিতে পারে না; মহারাজ স্নেহ-শূন্য হইয়াই যে আমাদিগকে পরিত্যাগ করিয়াছেন এরূপও নহে; তিনি সত্য-পাশে সংযত হইয়াই এরূপ কার্য্য করিয়াছেন; ইহাতে যে তাঁহার স্নেহ বিলুপ্ত হইয়াছে এমত নহে। মহারাজ কৈকেয়ীকে বর প্রদান করিয়াই মোহিত ও প্রতারিত হইয়াছেন, তিনি সত্য-পাশে নিযন্ত্রিত ও পরবশ হইয়াই অনিচ্ছা পূর্ব্বক আমাদিগকে বনে পরিত্যাগ করিয়াছেন; নির্ব্বাসন-হেতু লক্ষ্মণ গত-স্নেহ ও অমর্যান্বিত হইয়া কি না বলিতে পারে? আপনি এ সমুদায় কথা শুনিবেন না এবং মহারাজকেও বলিবেন না।

সুমন্ত্র! মহারাজের নিকট অপ্রিয় বাক্য বলা উচিত নহে, সর্ব্বতোভাবে প্রিয়বাক্য

বলাই কর্ত্তব্য; আপনি বাক্য-বিষয়ে অকুশল নহেন, আপনি বিবেচনা পূর্ব্বক মহারাজের নিকট আমাদিগের প্রণাম জানাইয়া কুশল সংবাদ বলিবেন।

## একপঞ্চাশ সর্গ।

সুমন্ত্র-বিসর্জ্জন।

মহাত্মা রামচন্দ্র, সুমন্ত্রকে প্রতিনিবর্ত্তিত করিবার নিমিত্ত যে সমুদায় বাক্য কহিলেন, তাহা আনুপূর্ব্বিক শ্রবণ করিয়া সুমন্ত্র স্নেহ-বিক্লব ও শোকাকুলিত হইয়া উত্তর করিলেন, রামচন্দ্র! এক্ষণে আপনি আমাকে পরিত্যাগ করিতেছেন; ঈদৃশ অবস্থায় আমি স্নেহ-বিক্লব হইয়া যে যথাযথ সম্মান পূর্ব্বক কথা কহিতে সমর্থ হইতেছি না, তাহা আপনি, একান্ত ভক্ত বলিয়া ক্ষমা করিবেন।

রাজকুমার! এক্ষণে আপনকার বিরহে অযোধ্যাপুরী পুত্র-শোকাতুরার ন্যায় শোকে কাতর হইয়া রহিয়াছে; আমি আপনাকে পরিত্যাগ করিয়া কিরূপে সেই পুরীমধ্যে প্রবিষ্ট হইতে পারিব। নগরী হইতে অরণ্যে আসিবার সময় আপনি রথে থাকিতেই প্রজাগণ যেরূপ শোক ও বিলাপ করিয়াছে, তাহা আপনকার অবিদিত নাই; এক্ষণে এই রথ শূন্য দেখিলে নগরী দুঃসহ দুঃখ-ভরে বিদীর্ণ হইয়া যাইবে, সন্দেহ নাই। মহারথ বীরপুরুষ নিহত হইলে সারথিকে শূন্য রথ আনিতে দেখিয়া সেনাগণ যেরূপ বিষণ্ণ হয়, এই শূন্য রথ দেখিয়াও প্রজাগণ সেইরূপ দীন ও একান্ত কাতর হইয়া পড়িবে। সম্প্রতি যদিও আপনি অযোধ্যা-নগরী হইতে দূরে অবস্থান করিতেছেন, তথাপি নিমেষমাত্রও প্রজাগণের মনোমন্দির হইতে বহির্গত হইতে পারিতেছেন না। এক্ষণে সমুদায় প্রজা আহার-বিহার পরিহার পূর্ব্বক অনন্য হৃদয়ে একমাত্র আপনাকেই নিরন্তর চিন্তা করিতেছে ও দিন দিন দীনহীন ক্ষীণ হইয়া পড়িতেছে, সন্দেহ নাই।

রামচন্দ্র! আপনি যে সময় আগমন করেন, সেই সময় প্রজাগণ শোকাকুলিত ও হতচেতন হইয়া যেরূপ আর্ত্তনাদ ও বিলাপ করিয়াছে, তাহা আপনি স্বচক্ষেই প্রত্যক্ষ করিয়াছেন। আপনকার নির্ব্বাসন-কালে পৌরগণ যে পরিমাণে আর্ত্তনাদ করিয়াছিল, এক্ষণে রথে আমাকে একাকী দেখিয়া তাহার শতগুণ আর্ত্তনাদ করিবে, সন্দেহ নাই।

রাজকুমার! আমি প্রতিনিবৃত্ত হইয়া দেবী কৌশল্যার নিকট গিয়া কি বলিব! আমি কি তাঁহার নিকট বলিব যে, আপনকার পুত্র রামচন্দ্রকে মাতুলালয়ে রাখিয়া আসিয়াছি, আপনি সন্তাপ ও পরিতাপ করিবেন না! আমি ঈদৃশ অসত্য প্রিয়বাক্য বলিতে কখনই সমর্থ হইব না। ধর্ম্মশাস্ত্রে আছে, গুরুর নিকট সত্য কথা বলিবে, প্রিয় কথা বলিবে; সত্য অপ্রিয় কথা অথবা অসত্য প্রিয় কথা বলিবে না। আমি রামচন্দ্রকে বনে রাখিয়া আসিয়াছি, এই সত্য অপ্রিয় কথাই বা আমি

কিরূপে দেবী কৌশল্যার নিকট বলিতে পারিব!

রঘুনন্দন! এই সমুদায় অশ্ব আমার নিদেশবর্ত্তী হইয়া আমার শাসনে থাকিয়া ইক্ষ্বাকুবংশীয় রাজকুমারদিগকে বহন করিয়া আসিতেছে; এক্ষণে ইহারা আপনাকে হিংস্র-জন্তু-সমাকুল বিজন অরণ্যে পরিত্যাগ পূর্ব্বক কিরূপে শূন্য রথ লইয়া যাইবে! রাজকুমার! আমি আপনাকে ছাড়িয়া কোন মতেই অযোধ্যায় গমন করিতে সমর্থ হইব না। আপনি অনুমতি করুন, আমিও আপনকার সহিত বনবাসী হই। আমি আপনকার নিকট পুনঃপুন প্রার্থনা করিতেছি, কিন্তু আপনি যদি আমার এই কামনা পূর্ণ না করেন,—আপনি যদি আমাকে একান্তই পরিত্যাগ করেন, তাহা হইলে আপনি পরিত্যাগ করিবামাত্র আমি এই স্থানেই রথের সহিত অগ্নি-প্রবেশ করিব।

দাশরথে! এই অরণ্য-মধ্যে যাহা যাহা দ্বারা আপনকার তপস্যানুষ্ঠানের বিঘ্ন হইবে, আমি তৎসমুদায় এই রথ দ্বারা নিবারণ করিব। মহারাজ দশরথ নিজের অভিপ্রায়ানুসারে আমাকে ধর্ম্মানুগত ও অর্থকর এই সারথি-কার্য্যে নিযুক্ত করিয়াছেন, পরন্তু আমি আপনা হইতেই রথচর্য্যার সুখসম্ভোগ করিয়াছি। রাজকুমার! আমি এক্ষণে প্রত্যাশা করিতেছি, আপনা হইতে আপনকার সহিত বনবাসেরও সুখ-সম্ভোগ করি। রঘুনন্দন! প্রসন্ন হউন; আমাকেও অরণ্যের সহচর করুন। আপনি প্রীত হৃদয়ে বলুন, আমি আপনকার সহচর হই।

রাজকুমার! অধুনা আপনি বনবাসী হইলেন; আমি এই বনে আপনকার নিকট থাকিয়া যদি আপনকার পরিচর্য্যা করি, তাহা হইলে আমি পরমগতি লাভ করিতে পারিব। আমি এই অরণ্য-মধ্যে বাস করিয়া অবনত মস্তকে আপনকার চরণ-শুশ্রূষা করিব; আমি অযোধ্যা কিম্বা দেবলোক অথবা সমুদায় জগৎ পরিত্যাগ করিতে পারিব, পরন্তু আপনাকে ছাড়িয়া শূন্য রথ লইয়া অযোধ্যা-নগরীতে প্রবেশ করিতে পারিব না। পাপাত্মা ব্যক্তি যেরূপ ইন্দ্রপুরীতে প্রবেশ করিতে অসমর্থ, আপনি ব্যতিরেকে আমিও সেইরূপ একাকী অযোধ্যা-পুরীতে প্রবেশ করিতে অসমর্থ।

রঘুকুল-তিলক! এই অশ্বগণও এই অরণ্য-মধ্যে অবস্থান পূর্ব্বক আপনকার পরিচর্য্যা করিয়া সদ্‌গতি লাভ করিবে। ধর্ম্মাত্মন! আমার একান্ত বাসনা এই যে, বনবাস-কাল উত্তীর্ণ হইলে আমি এই রথেই আপনাকে লইয়া অযোধ্যায় প্রবেশ করিব। মহাত্মন! এই অরণ্য-মধ্যে আপনকার সহিত একত্র অবস্থান করিলে চতুর্দ্দশ বৎসর আমার পক্ষে ক্ষণকালের ন্যায় অতিবাহিত হইয়া যাইবে, কিন্তু যদি অযোধ্যায় প্রতিগমন করি, তাহা হইলে আপনকার বিরহে এই সময় চতুর্দ্দশ শত বর্ষের ন্যায় দুষ্পার হইয়া উঠিবে, সন্দেহ নাই। ভক্ত-বৎসল! আপনি আমার প্রভু-পুত্র; আপনি যে পথে যাইতেছেন, আমিও সেই পথে যাইতে ইচ্ছা করিতেছি। আমি আপনকার ভৃত্য ও ভক্ত; আমি এক্ষণে

অবশ্য-কর্ত্তব্য কর্ম্মেই প্রবৃত্ত হইয়াছি, আমাকে পরিত্যাগ করা আপনকার বিধেয় হইতেছে না।

সুমন্ত্র কাতর হইয়া পুনঃপুন এইরূপ বহুবিধ বিলাপ করিতেছেন দেখিয়া, ভৃত্যানুকম্পী রামচন্দ্র সস্নেহ বচনে কহিলেন, ভর্ত্তৃবৎসল! আমার প্রতি আপনকার যে পরম ভক্তি আছে, তাহা আমি পূর্ব্বাবধিই অবগত আছি, তথাপি আমি যে নিমিত্ত আপনাকে অযোধ্যায় প্রেরণ করিতেছি, শ্রবণ করুন। আমার কনিষ্ঠ মাতা কৈকেয়ী আপনাকে অযোধ্যায় প্রতিনিবৃত্ত দর্শন করিলে মনে মনে নিশ্চয়ই বিশ্বাস কবিবেন যে, রাম সত্য সত্যই বনগমন করিয়াছে; তিনি আমার বনবাসে পরিতুষ্টা হইয়া পরম-ধার্ম্মিক মহারাজকে মিথ্যাবাদী বলিয়া আর শঙ্কা করিবেন না। আমার কনিষ্ঠ মাতা পরম-পরিতুষ্ট হৃদয়ে ভরত-পালিত সমৃদ্ধি-সম্পন্ন রাজ্যসুখ সম্ভোগ করুন, ইহাই আমার নিতান্ত বাসনা।

সুমন্ত্র! আপনি আমার ও মহারাজের প্রিয় কার্য্যের নিমিত্ত অযোধ্যা-পুরীতে প্রতিগমন করুন। আমি যাঁহাকে যাঁহাকে প্রণাম জানাইলাম ও যে যে সংবাদ কহিলাম, আপনি তৎসমুদায় তাঁহাদিগকে আনুপূর্ব্বিক নিবেদন করিবেন।

---

## দ্বিপঞ্চাশ সর্গ।

গঙ্গা-সন্তরণ।

বীর্য্যশালী মহানুভব রামচন্দ্র সুমন্ত্রকে এইরূপ বলিয়া পুনঃপুন সান্ত্বনা করিতে লাগিলেন। পরে তিনি হেতু-গর্ভ বাক্যে প্রশান্তভাবে প্রিয়-মিত্র গুহকে কহিলেন, নিষাদাধিপতে! এই বনে মনুষ্য-গণের সমাগম হইয়া থাকে, এক্ষণে এখানে বাস করা আমার কর্ত্তব্য নহে; আমি যেরূপ নিয়ম অবলম্বন করিয়াছি, তদনুসারে আমাকে জন-শূন্য অরণ্যেই আশ্রম ও কুটীর নির্ম্মাণ করিয়া থাকিতে হইবে। আমি পিতার হিত-কামনায়—পিতাকে সত্যসন্ধ করিবার নিমিত্ত সীতা ও লক্ষ্মণের সম্মতিক্রমে এক্ষণে তপস্বি-জন-ভূষণ জটাবল্কল ধারণ পূর্ব্বক বন্য ফল মূল আহার, ভূতলে শয়ন প্রভৃতি নিয়ম অবলম্বন করিব। নিষাদরাজ! এক্ষণে আমাকে জটা প্রস্তুত করিয়া গমন করিতে হইবে; তন্নিমিত্ত আপনি অতিশীঘ্র বট-ক্ষীর সংগ্রহ করিয়া দিউন।

রামচন্দ্রের এইরূপ বাক্য শ্রবণ করিয়া নিষাদপতি তৎক্ষণাৎ বট-ক্ষীর আহরণ করিয়া দিলেন। রাজকুমার রামচন্দ্র, সেই বট-ক্ষীর দ্বারা লক্ষ্মণের ও আপনার জটা প্রস্তুত করিয়া লইলেন। দীর্ঘ-বাহু, নর-সিংহ, মহাবীর, রাজকুমার রামচন্দ্র ও লক্ষ্মণ এক্ষণে জটা-মণ্ডলে বিভূষিত হইয়া ঋষিদ্বয়ের ন্যায় শোভা পাইতে লাগিলেন।

এইরূপে রামচন্দ্র লক্ষ্মণের সহিত তাপসবেশ ধারণ পূর্ব্বক বানপ্রস্থ ধর্ম্ম অবলম্বন

করিয়া পবিত্র-সলিলা গঙ্গার অভিমুখে গমন করিতে লাগিলেন। এই সময় তিনি গুহকে কহিলেন, নিষাদরাজ! আপনি সৈন্য-বিষয়ে, রাজকোষ-বিষয়ে, দুর্গ-বিষয়ে ও জনপদ-বিষয়ে সর্ব্বদা সাবধান ও প্রমাদ-শূন্য হইয়া থাকিবেন; কারণ রাজ্য-রক্ষা করা নিতান্ত সহজ ব্যাপার নহে।

ইক্ষ্বাকু-নন্দন রামচন্দ্র, নিষাদরাজকে এইরূপ সৎপরামর্শ প্রদান পূর্ব্বক অবিচলিত হৃদয়ে সীতা ও লক্ষ্মণের সহিত গঙ্গা-গর্ভে অবতীর্ণ হইতে লাগিলেন। তিনি সম্মুখে নৌকা দর্শন করিয়া স্রোতস্বতী গঙ্গার পর পারে শীঘ্র উত্তীর্ণ হইবার অভিপ্রায়ে লক্ষ্মণকে কহিলেন, পুরুষসিংহ! তুমি এই তপস্বিনী সীতাকে ধরিয়া ধীরে ধীরে এই সম্মুখস্থিতা নৌকাতে আরোহণ করাইয়া পশ্চাৎ স্বয়ংও আরোহণ কর।

একান্ত-বশম্বদ আজ্ঞাধীন লক্ষ্মণ, ভ্রাতা রামচন্দ্রের আজ্ঞানুসারে প্রথমত মৈথিলীকে নৌকায় আরোহণ করাইয়া পশ্চাৎ স্বয়ং আরূঢ় হইলেন। পরে মহাতেজা লক্ষ্মণ-পূর্ব্বজ রামচন্দ্র, স্বয়ং নৌকায় আরোহণ করিলেন। নিষাদাধিপতি গুহ তাঁহাদিগকে নৌকায় আরূঢ় দেখিয়া নিজ অনুচর-বর্গকে কর্ণ ও বহিত্র ধারণ পূর্ব্বক নৌকা চালাইবার নিমিত্ত প্রস্তুত হইতে আদেশ করিলেন।

মহাতেজা মহারথ রামচন্দ্র নৌকায় আরোহণ করিয়াই আপনার মঙ্গল-কামনায় যথাশাস্ত্র আচমন করিয়া ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের উপযোগী ইষ্টমন্ত্র জপ করিতে লাগিলেন। সীতা এবং লক্ষ্মণও যথাবিধি আচমন করিয়া প্রীত হৃদয়ে ভাগীরথীকে প্রণাম করিলেন।

মহানুভব রামচন্দ্র এইরূপে নৌকায় আরূঢ় হইয়া পুনর্ব্বার সুমন্ত্র, গুহ ও তাঁহার অমাত্যগণের সহিত সম্ভাষণ পূর্ব্বক নাবিককে কহিলেন, ভদ্র! এক্ষণে নৌকা ছাড়িয়া দাও; আমাদিগকে পর পারে লইয়া চল। এইরূপ আদেশ প্রাপ্ত হইয়া নাবিক তাঁহাদিগকে পর পারে উত্তীর্ণ করিবার নিমিত্ত নৌকা ছাড়িয়া দিল।

নৌকা চলিতে আরম্ভ হইলে তীর-স্থিত গুহ ও সুমন্ত্র উভয়েই সজল নয়নে রাম ও লক্ষ্মণের প্রতি একদৃষ্টিতে চাহিয়া রহিলেন। কর্ণধার কর্ত্তৃক সুরক্ষিতা, নাবিকগণ কর্ত্তৃক পরিচালিতা, দুস্তর-তরঙ্গ-সঙ্ঘে অভিহতা, গঙ্গা-সলিল-মধ্যগা, সুদৃঢ়া নৌকা স্রোতোবেগ ভেদ করিয়া যখন ভাগীরথীর মধ্যস্থলে উপনীত হইল, তখন বৈদেহী কৃতাঞ্জলিপুটে কহিলেন, মাত শৈল-সুতে! মহামতি, মহারাজ দশরথের পুত্র এই মহাত্মা রামচন্দ্র, পিতৃ-আজ্ঞা-পালনে প্রবৃত্ত হইয়াছেন; আপনি ইহাঁকে রক্ষা করুন। ইনি চতুর্দ্দশ বৎসর বিজন বনে বাস করিয়া লক্ষ্মণের সহিত ও আমার সহিত যাহাতে পুনর্ব্বার নির্ব্বিঘ্নে অযোধ্যায় প্রত্যাগমন করেন, আপনি তাহা করুন। দেবি!—ত্রিপথগে! আমরা যদি কুশলে পুনর্ব্বার রাজধানীতে প্রত্যাগমন করিতে পারি, তাহা হইলে আমাদের সকল কামনা সিদ্ধির নিমিত্ত আমি প্রমুদিত হৃদয়ে আপনকার পূজা করিব। ভগবতি!—গঙ্গে! আপনি ব্রহ্মলোক

হইতে অবতীর্ণ হইয়া সাগরের সহিত সঙ্গতা হইবার নিমিত্ত আমাদের দৃষ্টিপথে আবির্ভূতা হইয়াছেন। দেবি!—সুরেশ্বরি! এক্ষণে আমি আপনাকে প্রণাম করিতেছি; ভক্তি-সহকারে স্তব করিতেছি। ত্রিভুবন-তারিণি! পুরুষসিংহ রামচন্দ্র অযোধ্যায় নির্ব্বিঘ্নে প্রত্যাগমন পূর্ব্বক রাজ্যে অভিষিক্ত হইলে আমি আপনকার প্রীতির নিমিত্ত ব্রাহ্মণগণকে একলক্ষ ধেনু, বস্ত্র ও অলঙ্কার প্রদান করিব। পরমেশ্বরি!—ত্রিপথগে! আমি পুনর্ব্বার অযোধ্যায় প্রত্যাগমন করিয়া সহস্র কলস সুরা ও মহাবলিদান[১৫] দ্বারা আপনকার পূজা করিব; আপনি প্রসন্না হউন। আপনকার তীরে প্রয়াগ প্রভৃতি যে সমুদায় তীর্থ ও কাশী প্রভৃতি যে সমুদায় আয়তন আছে এবং স্থানে স্থানে যে সমুদায় দেবালয় রহিয়াছে, আমি অযোধ্যায় প্রত্যাগমন করিয়া সর্ব্বত্রই পূজা দিয়া ব্রাহ্মণ দীন দরিদ্র অনাথ প্রভৃতিকে প্রভূত অন্ন, বস্ত্র ও ধন-রত্নাদি দান করিব। ভাগীরথি! আমি আপনকার নিকট প্রার্থনা করিতেছি, বনবাস-কাল উত্তীর্ণ হইলে যাহাতে রামচন্দ্র কুশলে ও নিরুদ্বেগে অযোধ্যায় প্রত্যাগমন করেন, তাহা করুন।

ভর্ত্তৃ-পরায়ণা, ভর্ত্তৃ-কুশলাভিলাষিণী, অনিন্দিতা সীতা এইরূপ প্রার্থনা করিতেছেন, ঈদৃশ সময়ে নৌকা দক্ষিণ তীরের নিকট গমন করিল। নাবিক-গণের বাহু-বলে পরিচালিতা, বায়ুবেগে অভিহতা, দ্রুতগামিনী নৌকা রাম, লক্ষ্মণ ও সীতাকে লইয়া পর পারে উত্তীর্ণ হইল। তখন রাম, লক্ষ্মণ ও সীতা তীরে অবতরণ করিয়া ভক্তিপূর্ব্বক সমাহিত হৃদয়ে ভগবতী ভাগীরথীকে প্রণাম করিলেন। পরে বানপ্রস্থ-বেশধারী মহাবীর রামচন্দ্র সীতা ও লক্ষ্মণের সহিত বাষ্পাকুলিত লোচনে অরণ্যানীর অভিমুখে গমন করিতে লাগিলেন। গমনকালে বনবাস-দীক্ষিত ধীমান রাজকুমার রামচন্দ্র সুমিত্রানন্দন মহাবাহু লক্ষ্মণকে কহিলেন, ভাই লক্ষ্মণ! এক্ষণে এই বিজন বনে অপ্রমত্ত হৃদয়ে সীতাকে রক্ষা করিতে হইবে; সৌমিত্রে! তুমি অগ্রে অগ্রে গমন কর, সীতা তোমার পশ্চাৎ পশ্চাৎ গমন করুন; আমি পৃষ্ঠ দেশে থাকিয়া তোমাকে ও সীতাকে রক্ষা করিব। লক্ষ্মণ! এক্ষণে আমাদের পরস্পর পরস্পরকে রক্ষা করিতে হইবে। ইতিপূর্ব্বে আমাদিগকে কোনরূপ দুষ্কর কার্য্য করিতে হয় নাই, পরন্তু অদ্য অবধি আমাদিগকে অতীব দুষ্কর কার্য্যে প্রবৃত্ত হইতে হইবে। অদ্য বৈদেহী বনবাসের দুর্ব্বহ দুঃখ বুঝিতে পারিবেন; অদ্য ইহাঁকে সিংহ, ব্যাঘ্র ও বরাহের ভীষণ ধ্বনি সহ্য করিতে হইবে; অদ্য ইনি জন-মানব-পরিশূন্য, শস্যক্ষেত্র-উদ্যান-প্রভৃতি-বিরহিত, গর্ত্ত-সঙ্কুল, উন্নতানত, বিষম অরণ্যে প্রবেশ করিবেন।

ধীমান লক্ষ্মণ এই বাক্য শ্রবণ করিয়া অগ্রে অগ্রে চলিলেন; মধ্যস্থলে সীতা ও পশ্চাৎ পশ্চাৎ রামচন্দ্র গমন করিতে লাগিলেন। ধনুর্ধারী রাম ও লক্ষ্মণ সীতার সহিত গমন করিতে করিতে, যে দিকে সুমন্ত্র আছেন, সেই দিকে এক এক বার সজল নয়নে দৃষ্টিপাত করিতে লাগিলেন। পরে রাম, লক্ষ্মণ ও

সীতা যখন ক্রমে অদৃশ্য হইয়া পড়িলেন, তখন স্নেহ-বিহ্বল সুমন্ত্র ও গুহ, রোদন ও বিলাপ করিতে করিতে দর্শনে নিরাশ হইয়া নিবৃত্ত হইলেন।

রাম, লক্ষ্মণ ও সীতা গমন করিতে করিতে বিবিধ-বিহঙ্গম-নাদে অনুনাদিত, বিকসিত-কুসুম-সমূহে সুশোভিত, বহুবিধ-বৃক্ষ-সমাকুল মহারণ্যে প্রবিষ্ট হইলেন। তাঁহারা বহুদূর গমন করিয়া বহু অবরোহ (ঝুরি) বিভূষিত একটি প্রকাণ্ড বটবৃক্ষ প্রাপ্ত হইলেন। তাঁহারা সেই স্থানে উপবেশন পূর্ব্বক দেখিতে পাইলেন, অনতিদূরেই হংস-কারণ্ডব-চক্রবাক-সুশোভিত, প্রফুল্ল-কমলিনী-সমলঙ্কৃত সুদর্শিনী নামে প্রথিত একটি দীর্ঘিকা রহিয়াছে। দূর হইতে দিব্য-সলিল-বাহিনী-মন্দাকিনী-সুশোভিত চিত্রকূট নামক মহাগিরি লক্ষিত হইতেছে। রামচন্দ্র সীতাকে ও লক্ষ্মণকে সেই সমুদায় সুরম্য দৃশ্য দেখাইতে লাগিলেন।

রামচন্দ্র ও লক্ষ্মণ জলপানানন্তর একটি পৃষত-মৃগ-শাবক নিহত করিয়া অগ্নি প্রজ্বালন পূর্ব্বক পাক করিলেন। পরে তাঁহারা সীতার সহিত সেই সদ্যো-নিহত মৃগমাংস ভক্ষণ পূর্ব্বক সেই পবিত্র বটবৃক্ষ-তলেই সেই রাত্রি আবাস গ্রহণ করিয়া থাকিলেন।

এদিকে সুমন্ত্র ও নিষাদরাজ গুহ, রামচন্দ্রকে মহারণ্যে প্রবেশ করিতে দেখিয়া দূরতা নিবন্ধন ও বৃক্ষ-রাজির ব্যবধান বশত আর কিছুই দেখিতে না পাইয়া ব্যথিত হৃদয়ে বাষ্প-বারি পরিত্যাগ পূর্ব্বক রোদন করিতে লাগিলেন।

## ত্রিপঞ্চাশ সর্গ।

রাম-বিলাপ।

গুণাভিরাম রামচন্দ্র, সেই বটবৃক্ষ-তলে অবস্থান পূর্ব্বক সায়ং-সন্ধ্যা সমাপন করিয়া লক্ষ্মণকে কহিলেন, ভ্রাত! জন-সঙ্গ-পরিত্যাগী জীবন্মুক্ত যতিদিগের ন্যায় অদ্য আমরা লোকালয় হইতে বহির্গত ও সমুদায় সাংসারিক সুখ হইতে নিবৃত্ত হইলাম। অদ্য সুমন্ত্রও নাই; অদ্য আমাদের দুঃখ-ভোগের এই প্রথম রাত্রি; ভ্রাত! তুমি স্বজনগণ-বিরহে ব্যথিত, শোকাকুলিত, ভীত বা উৎকণ্ঠিত হইও না। অদ্য হইতে আমাদিগকে অতন্দ্রিত হৃদয়ে রাত্রি জাগরণ করিতে হইবে; অদ্য হইতে সীতার রক্ষা-বিষয়ে তোমাকে ও আমাকে নিরন্তর সতর্ক হইয়া থাকিতে হইবে।

সৌমিত্রে! তুমি তৃণ আহরণ পূর্ব্বক এই স্থানে আমার শয্যা প্রস্তুত করিয়া দাও, এবং আমার নিকটেই তোমারও শয্যা প্রস্তুত করিয়া রাখ। রামচন্দ্রের এইরূপ আদেশানুসারে লক্ষ্মণ সেই বৃক্ষ-তলেই পত্র ও তৃণ আহরণ করিয়া রামচন্দ্রের ও আপনার শয্যা প্রস্তুত করিলেন। যিনি চিরকাল দুগ্ধফেননিভ মহার্হ সুকোমল সুখ-শয্যায় শয়ন করিয়া আসিয়াছেন, সেই রামচন্দ্র আজি পর্ণ-শয্যায় শয়ন করিয়া রাত্রিকালে লক্ষ্মণ ও সীতার সহিত বিবিধ-বিষয়ক কথা-বার্ত্তা কহিতে লাগিলেন।

রামচন্দ্র কহিলেন, ভাই লক্ষ্মণ! বোধ হয়, অদ্য মহারাজ, পূর্ণ-মনোরথা ও পরিতুষ্টা কৈকেয়ী কর্ত্তৃক সেব্যমান হইয়া সুখে নিদ্রা যাইতেছেন। ভাই লক্ষ্মণ! আমার সন্দেহ হইতেছে, ভরত অযোধ্যায় আগমন করিলে রাজ্যলুব্ধা নৃশংসা কৈকেয়ী হয় ত মহারাজের প্রাণ-সংহার করিয়া ফেলিবেন! হায়! মহারাজ এক্ষণে বৃদ্ধ ও অনাথ; তাঁহাকে এ বিপদ হইতে রক্ষা করে, এমত ব্যক্তি কেহই নাই; আমিও এক্ষণে তাঁহার নিকটে থাকিলাম না; মহারাজ এক্ষণে এতদূর কাম-পরতন্ত্র ও কৈকেয়ীর বশীভূত হইয়া পড়িয়াছেন যে, আপনার প্রাণ-রক্ষার দিকে দৃষ্টিপাতও করিবেন না। মহারাজের মতিভ্রম, কাম-পরতন্ত্রতা ও এই উপস্থিত বিপদ দেখিয়া আমার বিবেচনা হইতেছে, ধর্ম্ম ও অর্থ অপেক্ষা কামই প্রবল। যদি ত্রিবর্গ-মধ্যে কামই সর্ব্বাপেক্ষা প্রবল না হইত, তাহা হইলে কোন্ কৃতবিদ্য ধর্ম্মপরায়ণ মহাত্মা, স্ত্রীর বশীভূত হইয়া অকারণে আত্মানুরূপ সচ্চরিত্র প্রিয় পুত্রকে পরিত্যাগ করিতে পারিতেন। ভাই লক্ষ্মণ! কৈকেয়ী-নন্দন ভরতই সুখী ও সৌভাগ্য-সম্পন্ন; ভরত এক্ষণে একাকীই অধিরাজের ন্যায় প্রমুদিত হৃদয়ে সমুদায় কোশল রাজ্য ভোগ করিবে!

ভাই লক্ষ্মণ! পিতা বৃদ্ধ হইয়াছেন, আমিও বনবাসী হইলাম; এক্ষণে ভরতই সমুদায় রাজ্য-সুখ সম্ভোগ করিতে থাকিবে! যিনি ধর্ম্ম ও অর্থ পরিত্যাগ পূর্ব্বক একমাত্র কামেরই অনুবর্ত্তী হয়েন, তিনি এই মহারাজ দশরথের ন্যায় মহাকষ্ট ভোগ করেন! আমি বোধ করি, মহারাজ দশরথের জীবন-সংহারের নিমিত্ত, আমার বনবাসের নিমিত্ত এবং ভরতের রাজ্য-লাভের নিমিত্তই মহারাজের সহিত কৈকেয়ীর বিবাহ হইয়াছে! হয় ত কৈকেয়ী এক্ষণে সৌভাগ্য-মদে উন্মত্ত ও গর্ব্বিত হইয়া আমার প্রতি দ্বেষ-নিবন্ধন মদ্বিরহে দীনা ও ক্ষীণা কৌশল্যাকে নিপীড়িত করিবেন! ধর্ম্মনিষ্ঠা সুমিত্রা আমার প্রতি সাতিশয় স্নেহ করিয়া থাকেন; হয় ত কৈকেয়ী তাঁহাকেও কষ্ট দিতে ত্রুটি করিবেন না! ভাই লক্ষ্মণ! এখনও তুমি অযোধ্যায় প্রতিগমন কর; আমি একাকী সীতার সহিত দণ্ডকারণ্যে গমন করিতেছি; তুমি অযোধ্যায় গিয়া অনাথা কৌশল্যা ও সুমিত্রাকে রক্ষা কর। পাপনিশ্চয়া কৈকেয়ী, অত্যন্ত ক্ষুদ্রাশয়া ও অতীব নৃশংসা; তিনি আমার প্রতি বিদ্বেষ-নিবন্ধন কৌশল্যাকে যন্ত্রণা প্রদান করিবেন, সন্দেহ নাই! বোধ হয়, নীচাশয়া কৈকেয়ী আমার প্রতি বিদ্বেষ-বশত আমাদের জননীর প্রাণ-বিনাশের নিমিত্ত বিষ-প্রয়োগ করিতেও কুণ্ঠিত না হইতে পারেন!

সৌমিত্রে! আমার বোধ হয়, আমার জননী কৌশল্যা পূর্ব্বজন্মে নিশ্চয়ই অনেক রমণীকে পুত্র-বিযোজিত করিয়াছিলেন! ইহা না করিলে তিনি কি নিমিত্ত এক্ষণে পুত্র-বিযুক্তা হইতেছেন! জননী নানা-প্রকার দুঃখ সহ্য করিয়া আমাকে চিরদিন লালন-পালন করিয়া বাড়াইয়াছেন; চিরদিন রক্ষণাবেক্ষণ করিয়াছেন; এক্ষণে ফল-ভোগ-কালে তিনি

পুত্র-বিযুক্তা হইলেন! হায়! সর্ব্বতোভাবে আমাকেই ধিক্! সৌমিত্রে! আমি জননী কৌশল্যাকে যেরূপ অনন্ত শোক ও দুঃখ প্রদান করিতেছি, তাহাতে আর কোন রমণী যেন আমার ন্যায় হতভাগ্য সন্তান প্রসব না করে!

লক্ষ্মণ! আমার অনুভব হইতেছে, আমার জননীর পালিতা সারিকাও আমা অপেক্ষা শ্রেষ্ঠ; কারণ সে মাতা কৌশল্যার নিকট তাঁহার মনোরঞ্জন বাক্যই প্রয়োগ করিয়া থাকে! সে পিঞ্জরে বদ্ধ থাকিয়াও শুককে বলে যে, শুক! শত্রুর চরণে দংশন কর। শুক! তুমি যে পর্য্যন্ত একাকী থাকিবে বা গগন-পথে উড়িয়া বেড়াইবে; তন্মধ্যে যে পর্য্যন্ত শত্রু আমাদিগকে ধরিবার নিমিত্ত সম্মুখীন থাকিবে, সে পর্য্যন্ত তুমি আত্ম-মোচনের নিমিত্ত প্রাণপণে শত্রুর চরণে বা হস্তে দংশন করিবে। সারিকা মুখে এই কথা বলিয়াও আমার জননীকে পরিতুষ্ট করে; আমি এতদূর হতভাগ্য সন্তান যে, অরণ্য-যাত্রা-কালে জননীর প্রতিকূল বাক্যই বলিয়াছি! অরিন্দম লক্ষ্মণ! মন্দভাগ্যা কৌশল্যা পুত্র-হীনার ন্যায় দুঃখ-সাগরে মগ্ন হইয়া শোক ও পরিতাপ করিতেছেন! আমি পুত্র হইয়া তাহার কোনরূপ প্রতিকার করিতে পারিতেছি না! আমাকে ধিক্! আমার বোধ হয়, আমার অল্পভাগ্যা জননী একমাত্র দুঃখভোগ করিবার নিমিত্তই পৃথিবীতে আসিয়াছেন; তিনি কখনও সুখ-ভাগিনী হইলেন না। লক্ষ্মণ! আমি এতদূর ক্লেশ ভোগ করিতেছি বটে, কিন্তু মনে করিলে আমি অবিলম্বেই এই পর-হস্তগত পৃথিবীকে অনায়াসে আত্ম-বশীভূত করিতে পারি! পরন্তু আমি ধর্ম্ম-বিরুদ্ধ বিষয়ে বীরত্ব প্রকাশ করিতে ইচ্ছা করি না। সৌমিত্রে! আমি অধর্ম্মভয়ে ও লোকাপবাদ-ভয়ে ভীত হইয়া সামর্থ্য ও ক্ষমতা থাকিতেও সাধারণ মনুষ্যের ন্যায় ঈদৃশ দুঃসহ দুঃখ ভোগ করিতেছি!

স্বজন-বিয়োগে কাতর রামচন্দ্র, নির্জ্জন অরণ্য-মধ্যে করুণ বচনে এইরূপ বহুবিধ বিলাপ করিয়া ধৈর্য্য পরিত্যাগ পূর্ব্বক বাষ্পাকুলিত লোচনে উচ্চৈঃস্বরে রোদন করিতে আরম্ভ করিলেন।

অনন্তর বিলাপে বিরত রামচন্দ্র, প্রশান্ত-শিখ অনলের ন্যায়, বেগ-বিরহিত সাগরের ন্যায় নিস্তব্ধ হইলে, অনুজ লক্ষ্মণ তাঁহাকে সান্ত্বনা পূর্ব্বক কহিতে লাগিলেন, মহাসত্ত্ব! শোকের বশীভূত হওয়া আপনকার উচিত হইতেছে না। দুঃসহ দুঃখ উপস্থিত হইলেও আপনকার ন্যায় মহাত্মারা কখনই শোক প্রকাশ করেন না। প্রভো! আমি ইহা আপনকার দুঃখের কারণ বলিয়া বোধ করিতেছি না; প্রত্যুত আপনকার প্রতি পৌরগণের অনুরাগাতিশয় দর্শন করিয়া আমি ইহাকে আপনকার অভ্যুদয় বলিয়া জ্ঞান করিতেছি। যে ব্যক্তি পাপাত্মা ও দুষ্কর্ম্ম-পরায়ণ, তাহার প্রতি কেহই অনুকম্পা প্রকাশ করে না। লোকে পাপাত্মা ব্যক্তিকে অভ্যুদয়-সময়েই স্তব করে, বিপদের সময় কোন ব্যক্তিই পাপাত্মার অনুবর্ত্তী হয় না। আর্য্য! আপনকার

এই বিপদের সময় যখন সকলেই আপনকার গুণের স্তব করিতেছে, তখন ইহা আপনকার বিপদই নহে; আমি বিবেচনা করি, ইহা আপনকার অভ্যুদয়।

আর্য্য! অদ্য সমুদায় অযোধ্যা-পুরী আপনকার অভাবে নিশানাথ-বিহীন নিশার ন্যায় প্রভাহীন ও একান্ত দুঃখিত হইয়া রহিয়াছে। আর্য্য! সামান্য লোকের ন্যায় বিলাপ করা আপনকার উচিত হইতেছে না; আপনি বিলাপ করিয়া আমাকে ও সীতাকে অপার বিষাদ-সাগরে নিমগ্ন করিতেছেন! অতএব আর্য্য! আপনি স্বয়ং আপনাকে সুস্থির করুন; শোক প্রকাশ করিবেন না। যাহারা অল্প-বুদ্ধি, তাহারাই শোক-পঙ্কে নিমগ্ন হইয়া অবসন্ন হয়।

আর্য্য! আপনাকে ঈদৃশ শোক-সন্তপ্ত দেখিয়া মৈথিলী ও আমি, জল হইতে উদ্ধৃত মৎস্যের ন্যায় অধিক ক্ষণ জীবন ধারণ করিতে পারিব না। মহাত্মন! এক্ষণে আমি আপনা ব্যতিরেকে পিতাকে, শত্রুঘ্নকে, সুমিত্রাকে অথবা অমরাবতীও দর্শন করিতে ইচ্ছা করি না।

বনবাস-স্থিত মহাসত্ত্ব মহাত্মা রামচন্দ্র, লক্ষ্মণের মুখে ঈদৃশ সার্থক উদার বাক্য শ্রবণ করিয়া শোকাবেগ সংবরণ পূর্ব্বক তাঁহাকে আলিঙ্গন করিলেন ও কহিলেন, ভাই! আমি দুর্ব্বিষহ শোক-ভরে এককালে ধৈর্য্য-চ্যুত হইয়া পড়িয়াছিলাম।

---

## চতুঃপঞ্চাশ সর্গ।

ভরদ্বাজাশ্রমে গমন।

রাম, লক্ষ্মণ ও সীতা, সেই বট-বৃক্ষ-তলে সেই রাত্রি অতিবাহিত করিয়া সূর্য্যোদয়-কালে সন্ধ্যোপাসনা পূর্ব্বক পুনর্ব্বার যাত্রা করিলেন। তাঁহারা নিবিড় বন ভেদ করিয়া যে স্থলে পবিত্র গঙ্গা ও যমুনার সঙ্গম হইয়াছে, তদভিমুখে গমন করিতে লাগিলেন। তাঁহারা নির্দ্দোষ পথ অবলম্বন পূর্ব্বক অদৃষ্ট-পূর্ব্ব মনোহর বহুবিধ দেশ, বহুবিধ ভূমিভাগ, বহুবিধ বৃক্ষ ও তপঃপরায়ণ তপস্বিগণকে দর্শন করিতে করিতে গমন করিতে লাগিলেন।

অনন্তর দিবাকর অস্তাচল-শিখরোন্মুখ হইলে মহানুভব রামচন্দ্র লক্ষ্মণকে কহিলেন, সৌমিত্রে! ঐ দেখ, প্রয়াগের মধ্যে ভগবান কৃশানুর কেতুস্বরূপ ধূম সমুত্থিত হইতেছে। ইহাতে অনুমান হয়, সন্নিহিত স্থানেই মুনি-গণের আশ্রম আছে। লক্ষ্মণ! গঙ্গা ও যমুনা, এই মহানদীদ্বয়ের উভয় স্রোতের সংঘট্ট-জনিত মহাশব্দ শ্রুতিগোচর হইতেছে; ইহাতে বোধ হয়, আমরা গঙ্গা-যমুনার সঙ্গম-স্থলে উপস্থিত হইলাম। এই দেখ, বনবাসী মুনিগণ অগ্নি-প্রজ্বালনের নিমিত্ত এই সমুদায় কাষ্ঠ ভগ্ন করিয়াছেন। ঐ দেখ, ভরদ্বাজাশ্রমে বিবিধ বিচিত্র বৃক্ষ সমুদায় দৃষ্ট হইতেছে।

অনন্তর দিবাকর অস্তাচল-চূড়াবলম্বী হইলে শরাসনধারী রাম ও লক্ষ্মণ, একান্ত

শ্রান্ত ও ক্লান্ত হইয়া গঙ্গা-যমুনার সন্ধিস্থলে পবিত্র ভরদ্বাজাশ্রমে উপনীত হইলেন। তাঁহারা যখন আয়ুধ ধারণ পূর্ব্বক আশ্রম-পরিসরে প্রবিষ্ট হইতে লাগিলেন; তখন সুখ-সুপ্ত মৃগ-পক্ষিগণ তাঁহাদিগকে দেখিয়া ভয়ে পলায়ন করিতে লাগিল। পরে শ্রীমান রামচন্দ্র, লক্ষ্মণ ও সীতা, আশ্রমদ্বারে উপস্থিত হইয়া মহর্ষি ভরদ্বাজের দর্শন-প্রত্যাশায় দণ্ডায়মান থাকিলেন; মহর্ষিও রাম ও লক্ষ্মণ উপস্থিত হইয়াছেন জানিতে পারিয়া আশ্রম-মধ্যে প্রবেশ করাইতে অনুমতি দিলেন।

মহাভাগ মহর্ষি ভরদ্বাজ অগ্নিহোত্র সমাধান পূর্ব্বক সুখাসীন রহিয়াছেন, এমন সময় রাম, লক্ষ্মণ ও সীতা কৃতাঞ্জলিপুটে তাঁহার সমীপবর্ত্তী হইয়া প্রণাম করিলেন। মুনিগণ ও মৃগ-পক্ষিগণে পরিবৃত মহর্ষিও অভ্যাগত রাম, লক্ষ্মণ ও সীতার যথাবিহিত অভ্যর্থনা করিয়া অতীব সমাদর করিতে লাগিলেন।

লক্ষ্মণ-পূর্ব্বজ রামচন্দ্র আত্ম-পরিচয়ের নিমিত্ত মহর্ষির নিকট কহিলেন, ভগবন! আমরা মহারাজ দশরথের পুত্র; আমার নাম রামচন্দ্র; এইটি আমার কনিষ্ঠ ভ্রাতা, ইহাঁর নাম লক্ষ্মণ; এই জনক-নন্দিনী কল্যাণী বৈদেহী, আমার ভার্য্যা; ইনি আমার অনুগমনে কৃতনিশ্চয়া হইয়া আমার সহিত এই বিজন তপোবনে উপস্থিত হইয়াছেন। পিতা আমাকে বনবাসে প্রেরণ করিতেছেন দেখিয়া আমার এই প্রিয়তম ভ্রাতা সৌমিত্রি, দৃঢ় অধ্যবসায়-সহকারে আমার সহিত বনে আসিয়াছেন। ভগবন! আমি এক্ষণে পিতার নিয়োগানুসারে মহারণ্যে প্রবিষ্ট হইয়া ফল-মূল ভক্ষণ পূর্ব্বক তপস্বি-জনোচিত ধর্ম্মানুষ্ঠান করিব।

ধীমান রাজকুমার রামচন্দ্রের মুখে ঈদৃশ বাক্য শ্রবণ করিয়া ধর্ম্মাত্মা ফলভোজী মহর্ষি ভরদ্বাজ, আতিথ্যের নিমিত্ত মধুপর্কের অঙ্গীভূত গো, অর্ঘ্য ও উদক প্রদান পূর্ব্বক আসন উদক ও ফল-মূল প্রভৃতি দ্বারা তাঁহার যথোচিত আতিথ্য করিলেন। মহাত্মা রামচন্দ্র, ঐ সমুদায় দ্রব্য দ্বারা কৃতাতিথ্য হইয়া সুখোপবিষ্ট হইলে মহর্ষি ভরদ্বাজ ধর্ম্মানুগত বচনে কহিলেন, রামচন্দ্র! আমার সৌভাগ্য-ক্রমেই তুমি কুশল-শরীরে এই আশ্রমে উপস্থিত হইয়াছ। মহারাজ দশরথ যে তোমাকে অকারণে নির্ব্বাসিত করিয়াছেন, তাহা আমি পূর্ব্বেই শ্রবণ করিয়াছি; রাজকুমার! এই গঙ্গা-যমুনার সঙ্গমস্থান অতি নির্জ্জন, পরম-রমণীয়, নিরতিশয়-পবিত্র এবং সর্ব্বত্র বিখ্যাত; যদি তোমার অভিরুচি হয়, আমার সহিত এই স্থানে অবস্থান কর; ইহা তপোবন-নিবাসীদিগের সকলেরই সাধারণ স্থান।

মহর্ষির মুখে এতাদৃশ বাক্য শ্রবণ করিয়া রামচন্দ্র কৃতাঞ্জলিপুটে কহিলেন, ব্রহ্মন! যদি আমি আপনকার সহিত এখানে একত্র বাস করিতে পাই, তাহা হইলে আমার প্রতি আপনকার যথেষ্ট অনুগ্রহ প্রকাশ করা হয়, সন্দেহ নাই; পরন্তু তপোধন! এই স্থান হইতে আমাদিগের রাজধানী নিতান্ত দূরবর্ত্তী নহে; আমার বন্ধুবান্ধবগণ আমাকে দেখিবার নিমিত্ত এই স্থানে সর্ব্বদাই আগমন

করিবে, সন্দেহ নাই; এই কারণে আমি এই স্থানে বাস করিতে অভিলাষ করিতেছি না। আমি বন্ধুবান্ধবগণের অপরিজ্ঞাত থাকিয়া লক্ষ্মণ ও বৈদেহীর সহিত যে বনে নিরুদ্বেগে সুখসচ্ছন্দে বাস করিতে পারিব, যেখানে সুখোচিতা জনক-নন্দিনীর হৃদয় প্রফুল্ল থাকিবে, ঈদৃশ অন্য কোন নির্জ্জন আশ্রম আমাকে বলিয়া দিউন।

রামচন্দ্রের ঈদৃশ বাক্য শ্রবণ করিয়া মহর্ষি ভরদ্বাজ একাগ্র হৃদয়ে মুহূর্ত্তকাল চিন্তা পূর্ব্বক কহিলেন, রামচন্দ্র! এই স্থান হইতে দ্বাদশ ক্রোশ দূরে চিত্রকূট নামে বিখ্যাত গন্ধমাদন-গিরি-সদৃশ একটি মহাগিরি আছে। ঐ পর্ব্বতে বহুবিধ বানর ভল্লুক গোলাঙ্গুল প্রভৃতি সচ্ছন্দে ইতস্তত ক্রীড়া করিয়া বেড়াইতেছে। ঐ পর্ব্বত সকলের পক্ষেই সুখদায়ক, সুদৃশ্য, শ্রেয়স্কর ও অতীব পবিত্রতম। ঐ পর্ব্বতে তপঃপরায়ণ মহর্ষিগণ কুটীর নির্ম্মাণ করিয়া তপস্যা করিতেছেন। মানবগণ যত কাল ঐ চিত্রকূট পর্ব্বতের শৃঙ্গদর্শন করে, তত কাল তাহারা কল্যাণ প্রাপ্ত হয়, মোহে অভিভূত হয় না, এবং একমাত্র ধর্ম্মানুষ্ঠানেই তাহাদের মতি থাকে।

তপঃপরায়ণ বহুসংখ্য মহর্ষি ঐ স্থানে তপস্যা করিয়া দিব্য-বিভূষণে বিভূষিত হইয়া কিরীটোজ্জ্বল মস্তকে দেবলোকে গমন করিয়াছেন। রঘুনন্দন! ঐ স্থান নির্জ্জন; আমি বিবেচনা করি, বাসের নিমিত্ত ঐ স্থানই তোমাদের মনোনীত হইবে। পুরুষসিংহ! তুমি, ভ্রাতা লক্ষ্মণ ও সীতার সহিত ঐ আশ্রম-মণ্ডলে বাস করিয়া সর্ব্বতোভাবে সুখী ও প্রীত-হৃদয় হইতে পারিবে; অথবা যদি তোমার অভিরুচি হয়, আমার সহিত এই স্থানেই বাস কর।

হিতাভিলাষী ধর্ম্মপরায়ণ মহর্ষি ভরদ্বাজ, এইরূপ বাক্য বলিয়া প্রিয়তম অতিথি রামচন্দ্র, লক্ষ্মণ ও সীতাকে অপূর্ব্ব ভোগ্য বস্তু দ্বারা পরিতৃপ্ত করিলেন। মহানুভব রামচন্দ্র, মহর্ষির সহিত একত্র আহার করিয়া উপবেশন পূর্ব্বক বিবিধ বিচিত্র কথোপকথনে রজনী অতিবাহিত করিলেন।

অনন্তর রজনী প্রভাত হইলে মহাত্মা রামচন্দ্র প্রাতঃকৃত্য সমাধান পূর্ব্বক প্রজ্বলিত-হুতাশন-সদৃশ-তেজঃসম্পন্ন মহর্ষি ভরদ্বাজকে কহিলেন, ভগবন! রাত্রি অবসান হইয়াছে; এক্ষণে আপনকার অনুমতি হইলে আমরা যাত্রা করি। মহর্ষি কহিলেন, রামচন্দ্র! সুস্বাদু ফল মূল ও সলিল সম্পন্ন রমণীয় চিত্রকূটই তোমার বাসের উপযুক্ত স্থান। তুমি সীতা ও লক্ষ্মণের সহিত এ স্থান হইতে যাত্রা করিয়া চিত্রকূট-পর্ব্বতে উপস্থিত হইয়া বিশ্রব্ধ হৃদয়ে বিহার করিতে পারিবে। ঐ পর্ব্বতের সন্নিহিত স্থানে সুশীতলা মন্দাকিনী প্রবাহিতা হইতেছে; ইহার জল অতীব সুস্বাদু। এই মন্দাকিনী-তীরে সুস্বাদু-ফল-সুশোভিত বৃক্ষ সমুদায় শোভা বিস্তার করিতেছে। রামচন্দ্র! ঐ স্থানে কিন্নর ও উরগগণ নিরন্তর বাস করিয়া থাকে; ময়ূরের কেকারব সততই শ্রুতিগোচর হইয়া থাকে। বৎস! অরণ্য-মধ্যে দেখিতে পাইবে, মাতঙ্গ ও কুরঙ্গ-সমূহ চতুর্দ্দিকে বিচরণ করিতেছে। নদী,

প্রস্রবণ, গিরিপ্রস্থ, গিরিগুহা, গিরিকন্দর, গিরিনির্ঝর, এই সমুদায় রমণীয় প্রদেশে তুমি সীতার সহিত বিচরণ করিয়া অপূর্ব্ব আনন্দ অনুভব করিবে।

রামচন্দ্র! অধুনা তুমি, প্রহৃষ্ট-দাত্যূহ-টিট্টিভ-কোকিল-প্রভৃতি-পক্ষি-নিনাদে অনুনাদিত বিবিধ-মত্ত-মাতঙ্গ-কুরঙ্গগণ-নিষেবিত মঙ্গলময় সুরম্য ধরাধরে গমন করিয়া আশ্রম নির্ম্মাণ পূর্ব্বক অবস্থান কর।

---

## পঞ্চপঞ্চাশ সর্গ।

---

যমুনাতীরে বাস।

ইক্ষ্বাকু-নন্দন রাম ও লক্ষ্মণ ভরদ্বাজাশ্রমে একরাত্রি অবস্থান পূর্ব্বক মহর্ষির চরণতলে প্রণাম করিয়া চিত্রকূট-পর্ব্বতাভিমুখে গমন করিতে প্রবৃত্ত হইলেন। মহামুনি ভরদ্বাজ, রামচন্দ্রকে যাত্রা করিতে দেখিয়া চিত্রকূট-পর্ব্বতের পথ বলিয়া দিতে আরম্ভ করিলেন, এবং কহিলেন, রামচন্দ্র! তুমি এই স্থান হইতে এই দিক দিয়া গমন পূর্ব্বক বিবিধ আশ্রম দর্শন করিতে করিতে কিয়দ্দূর অতিক্রম করিয়া যমুনা-নদী পার হইবে। এই মহানদী যমুনাতে কুম্ভীর প্রভৃতি বহুবিধ জলচর হিংস্র জন্তু রহিয়াছে; তুমি তীরজাত বৃক্ষ-সমূহ হইতে শুষ্ক কাষ্ঠ সংগ্রহ পূর্ব্বক উড়ুপ নির্ম্মাণ করিয়া তদ্দ্বারা পর পারে উত্তীর্ণ হইবে। ঐ যমুনা-তীরের অনতিদূরে শ্যাম-বট নামে বিখ্যাত একটি বিস্তীর্ণ বটবৃক্ষ রহিয়াছে; এই বৃক্ষের শাখা-প্রশাখায় বিবিধ বিহঙ্গকুল কুলায় নির্ম্মাণ পূর্ব্বক অবস্থান করিতেছে; ইহার হরিদ্বর্ণ পত্র সমুদায়ের অদৃষ্টপূর্ব্ব শোভা বিস্তার হইতেছে; এই বৃক্ষের নিকট যাহা প্রার্থনা করা যায়, তাহাই সফল হয়। কল্যাণী সীতা যেন এই বৃক্ষকে নমস্কার করিয়া পূজা পূর্ব্বক অভিলষিত বর প্রার্থনা করেন। যদি তোমাদের ইচ্ছা হয়, সেই স্থানে একদিন বাস করিবে অথবা বাস না করিয়াই চলিয়া যাইবে।

ঐ স্থান হইতে দক্ষিণাভিমুখে এক ক্রোশ গমন করিয়া নীলবর্ণ একটি নিবিড় বন দেখিতে পাইবে। ঐ বনমধ্যে পলাশ, বদরী, বংশ, মধুক ও আম্র প্রভৃতি বহুবিধ বৃক্ষ রহিয়াছে। উহাই চিত্রকূট-পর্ব্বত-গমনের পথ। আমি অনেক বার ঐ পথে গমনাগমন করিয়াছি। ঐ পথ অতীব রমণীয়। উহার মধ্যে মধ্যে মুনিগণের আশ্রম রহিয়াছে। ঐ পথে কণ্টক প্রভৃতি বনদোষ কিছুমাত্র লক্ষিত হয় না। মহর্ষি ভরদ্বাজ এইরূপ আদেশ ও উপদেশ প্রদান করিয়া যে সময় বিনিবৃত্ত হয়েন; সেই সময় রাম, লক্ষ্মণ ও সীতা তাঁহার চরণে প্রণিপাত করিলেন।

মহর্ষি ভরদ্বাজ প্রতিনিবৃত্ত হইলে মহানুভব রামচন্দ্র, লক্ষ্মণকে কহিলেন, সৌমিত্রে! আমাদের অনেক পুণ্য-বল আছে যে, মহর্ষি আমাদিগের প্রতি এতদূর অনুকম্পা প্রদর্শন করিলেন। তপস্বি-বেশ-ধারী পুরুষ-সিংহ রাম ও লক্ষ্মণ, সীতাকে অগ্রসর করিয়া এইরূপ কথোপকথন করিতে করিতে যমুনা-নদী-

তীরে উপস্থিত হইলেন। তাঁহারা কালিন্দী-জলের বিষম বেগ ও স্রোত দর্শন করিয়া কিরূপে পর পারে উত্তীর্ণ হইবেন, চিন্তা করিতে লাগিলেন।

কিয়ৎক্ষণ পরে তাঁহারা কাষ্ঠ ও তীর-জাত বংশ দ্বারা উড়ুপ নির্ম্মাণ করিলেন; মহাবীর লক্ষ্মণ, জম্বু-শাখা ও বেতস-শাখা ছেদন পূর্ব্বক সীতার উপবেশনার্থ আসন প্রস্তুত করিয়া দিলেন। মহাত্মা রামচন্দ্র, লক্ষ্মীর ন্যায় অচিন্ত্য-শোভা-সম্পন্না ঈষৎ-লজ্জমানা সীতাকে উড়ুপের উপরি আরোহণ করাইয়া তাঁহার পার্শ্বদেশে বসন ভূষণ ও আয়ুধ-সমুদায় স্থাপন করিলেন। পরে রামচন্দ্র, লতার ন্যায় কম্পমানা সীতাকে ধরিয়া উপবেশন করিলে লক্ষ্মণও উড়ুপের উপরি উপবিষ্ট হইলেন।

এইরূপে রামচন্দ্র, লক্ষ্মণ ও সীতা, সূর্য্য-তনয়া যমুনা নদী পার হইতে আরম্ভ করিলেন। মধ্যস্থলে উপস্থিত হইয়া সীতা যমুনাকে প্রণাম পূর্ব্বক কহিলেন, দেবি! আমি আপনাকে অতিক্রম করিয়া যাইতেছি, আপনি মঙ্গল করুন; যে সময় আমার পতি চতুর্দ্দশ-বর্ষ-বনবাস-ব্রত উদযাপন করিবেন, সেই সময় আমি একশত-কলস সুরা ও গো-সহস্র দ্বারা আপনকার অর্চ্চনা করিব। আপনি মঙ্গল করুন; যাহাতে রামচন্দ্র ইক্ষ্বাকু-পালিত অযোধ্যা-নগরীতে পুনরাগমন করেন, তাহা করুন। জনক-নন্দিনী সীতা কৃতাঞ্জলিপুটে এইরূপ প্রার্থনা করিতেছেন, এমত সময় তাঁহারা তীরজ-বৃক্ষ-সমূহে সঙ্কীর্ণ দক্ষিণ তীরে উপনীত হইলেন।

রামচন্দ্র, লক্ষ্মণ ও সীতা, তীরে উত্তীর্ণ হইয়া উড়ুপ পরিত্যাগ পূর্ব্বক যমুনা নদীকে প্রণাম করিয়া শ্যাম-বটতলে শীতল-চ্ছায়ায় গমন করিলেন। জনক-নন্দিনী সীতা, শ্যামবটের পূজা করিয়া কৃতাঞ্জলিপুটে প্রার্থনা-বাক্যে কহিলেন, মহাবৃক্ষ! তোমাকে নমস্কার করি; আমার পতি যেন চতুর্দ্দশ-বর্ষ-বনবাস-ব্রত হইতে উত্তীর্ণ হয়েন। আমি প্রার্থনা করিতেছি, আমার বৃদ্ধ শ্বশুর কোশলাধিপতি দশরথ ও ভরত প্রভৃতি দেবরগণ চিরজীবী হউন; আমি অযোধ্যায় প্রতিনিবৃত্ত হইয়া কৌশল্যা ও সুমিত্রাকে যেন জীবিত দেখিতে পাই।

জনক-নন্দিনী সীতা সত্যোপযাচন শ্যাম-বটের নিকট ভক্তিভাবে এইরূপ প্রার্থনা করিলে, সকলেই সেই শ্যামবটকে প্রদক্ষিণ পূর্ব্বক প্রণাম করিলেন। অনন্তর রামচন্দ্র লক্ষ্মণকে কহিলেন, সৌমিত্রে! তুমি সীতাকে লইয়া অগ্রে অগ্রে গমন কর, আমি অস্ত্র-ধারণ পূর্ব্বক পশ্চাৎ পশ্চাৎ গমন করিতেছি। এই জনক-নন্দিনী যে ফল বা পুষ্প প্রার্থনা করিবেন, যাহাতে ইহাঁর মনঃপ্রীতি হইবে, তুমি তাহাই প্রদান করিবে। বিদেহ-নন্দিনী সীতা বহু-পুষ্প-সুশোভিত অদৃষ্টপূর্ব্ব বৃক্ষ ও লতা সন্দর্শন করিয়া রামচন্দ্রের নিকট সেই সমুদায়ের বিবরণ জিজ্ঞাসা করিতে লাগিলেন। লক্ষ্মণও সীতার পরিতোষের নিমিত্ত বহুবিধ রমণীয় ফল ও পুষ্প আনিয়া দিতে প্রবৃত্ত হইলেন।

মহাত্মা রামচন্দ্র, লক্ষ্মণ ও সীতা এইরূপে এক ক্রোশ পথ অতিক্রম করিয়া নিবিড়

নীলবনে উপনীত হইলেন। তাঁহারা সেই স্থানে একটি পবিত্র মৃগ বিনাশ পূর্ব্বক তাহার মাংস পাক করিয়া ভোজন করিলেন।

এইরূপে রাম, লক্ষ্মণ ও সীতা বহুবিধ-বিহঙ্গম-নিনাদে অনুনাদিত মৃগযূথ-সমাকুল সেই বনে যথাভিলষিত বিহার করিয়া নদী-তীর-জাত সমুন্নত-রমণীয়-বৃক্ষতলে আবাস গ্রহণ করিলেন।

## ষট্পঞ্চাশ সর্গ।

চিত্রকূট-নিবাস।

অনন্তর বিভাবরী প্রভাত হইলে মহানুভব রামচন্দ্র সুখ-শয়ান শ্রমক্লান্ত লক্ষ্মণকে ধীরে ধীরে জাগরিত করিলেন ও কহিলেন, সৌমিত্রে! ঐ দেখ, বহুবিধ বিহঙ্গগণ মধুর রব করিতেছে। এক্ষণে যদি তোমার অভিমত হয়, তাহা হইলে চল, আমরা যাত্রা করি। সুখসুপ্ত লক্ষ্মণ, ভ্রাতা কর্ত্তৃক প্রতিবোধিত হইয়া পথিশ্রম-ক্লান্তি ও নিদ্রা পরিহার পূর্ব্বক উত্থিত হইলেন। তাঁহারা তিন জনে বিশুদ্ধ সলিল দ্বারা মুখপ্রক্ষালনাদি পূর্ব্বক শুচি হইয়া সন্ধ্যাবন্দন সমাধানান্তে যাত্রা করিলেন। তাঁহারা সেই দিবস চিত্রকূট-পর্ব্বতে অবস্থান-বিষয়ে কৃত-নিশ্চয় হইয়া চিত্রকূটের পথাবলম্বন পূর্ব্বক ত্বরিত পদে গমন করিতে লাগিলেন।

মহানুভব রামচন্দ্র অনতি-দীর্ঘকাল-মধ্যেই বিবিধ-বিচিত্র-পাদপ-সুশোভিত চিত্রকূট-বনে উপস্থিত হইয়া সীতাকে কহিলেন, বৈদেহি! এই মালিনী-নদী-তীরস্থিত পর্ব্বত-প্রদেশে কীদৃশ অপূর্ব্ব বহুবিধ বিকসিত কুসুমরাজি বিরাজিত হইতেছে! সুলোচনে! ঐ দেখ, শীতকাল অতীত হওয়াতে প্রস্ফুটিত কিংশুক-পুষ্প-সমুদায় প্রজ্বলিত হুতাশনের ন্যায় মনোহর শোভা ধারণ করিয়াছে; এদিকে দেখ, মন্দাকিনী-তীরে কর্ণিকার-বন, প্রদীপ্ত-কাঞ্চন-সদৃশ রুচির কুসুম-নিকরে শোভমান হইতেছে; ঐ দেখ, বিল্ব, পনস, তিন্দুক, ভল্লাতক প্রভৃতি বৃক্ষ সমুদায় ফলভারে অবনত হইয়া অদৃষ্টপূর্ব্ব শোভা বিস্তার করিতেছে। বৈদেহি! আমরা এখানে কেবল ফলদ্বারাই জীবন ধারণ করিতে পারিব। আহা! আমরা যে এই চিত্রকূটে আসিয়াছি, ইহা দেবলোক-সদৃশ মনোরম স্থান।

লক্ষ্মণ! ঐ দেখ, চিত্রকূট-পর্ব্বতে মধুমক্ষিকাগণ মধুসঞ্চয় পূর্ব্বক কেমন অপূর্ব্ব ক্ষৌদ্রপটল বিনির্ম্মাণ করিয়াছে! এই লম্বমান দ্রোণ-পরিমিত ক্ষৌদ্রপটল-সমুদায় কি রমণীয় শোভা বিস্তার করিতেছে! এদিকে দেখ, দাত্যূহগণের শব্দের সহিত শিখণ্ডিগণও রব করিতেছে; জল-কুক্কুভগণ উচ্চরব করিয়া যেন উহাদিগকে উপহাস করিতেছে; এই দেখ, বনমধ্যে কলকণ্ঠ কোকিলকুলের কুহুরব শ্রবণ করিয়া প্রমুদিত মধুমত্ত মধুপগণ গুণ্ গুণ্ স্বরে গান করিয়াই যেন কুসুমসমূহে বিচরণ করিতেছে।

বৈদেহি! ঐ দেখ, মন্দাকিনী-তীরে প্রত্যেক মহীরুহতলে প্রচুর পরিমাণে পুষ্পপুঞ্জ প্রকীর্ণ

রহিয়াছে; বোধ হইতেছে যেন, কোন ব্যক্তি আমাদের নিমিত্ত কুসুম-শয্যা-সমূহ প্রস্তুত করিয়া রাখিয়াছে; সুশ্রোণি! এদিকে দেখ, সুপরিষ্কৃত নির্ম্মল শিলাতল-সমুদায় লতা-মণ্ডপে সমাচ্ছন্ন হইয়া অপূর্ব্ব ক্রীড়া-গৃহের ন্যায় রমণীয় শোভা ধারণ করিয়াছে; প্রিয়ে! এই পর্ব্বতে মত্ত মাতঙ্গগণ বিচরণ করিতেছে; বিবিধ বিহঙ্গগণের সুমধুর নিনাদে চতুর্দ্দিক নিনাদিত হইতেছে; ইহার সকল স্থানই নানাবিধ মৃগগণে আকীর্ণ। আমরা এই রমণীয় কাননে পরম সুখে বিচরণ করিব; তুমিও আমার সহিত এই স্থানে পরম-প্রীত হৃদয়ে কালাতিপাত করিতে পারিবে।

রাম, লক্ষ্মণ ও সীতা এইরূপে মন্দাকিনী-সন্নিহিত বনরাজি সন্দর্শন করিতে করিতে বহুবিধ-কুসুম-নিকর-সুশোভিত চিত্রকূট পর্ব্বতে উপনীত হইলেন। তাঁহারা বিবিধ-বিহঙ্গ-সমাকুল বহু-ফলমূল-সমলঙ্কৃত সুস্বাদু-সলিল-সম্পন্ন রমণীয় ধরণীধর প্রাপ্ত হইয়া পরম পরিতোষ লাভ করিলেন।

মহানুভব রামচন্দ্র, লক্ষ্মণকে কহিলেন, ভ্রাত! এই পর্ব্বতে বহুবিধ ফলমূল রহিয়াছে; এখানে জীবিকার নিমিত্ত কোনরূপ কষ্ট স্বীকার করিতে হইবে না; বিশেষত এই ধরাধর বিবিধ-বিচিত্র-বৃক্ষলতায় সমাচ্ছন্ন ও অতীব মনোহর। এই স্থানে মহাত্মা মহর্ষিগণ বাস করিতেছেন; এই স্থানেই আমাদিগের বাস করা শ্রেয়। আইস, এই স্থানেই কুটীর নির্ম্মাণ করিয়া অবস্থান করা যাউক।

এইরূপ কথোপকথন করিয়া রাম, লক্ষ্মণ ও সীতা মহর্ষি বাল্মীকির[১৬] আশ্রমে প্রবিষ্ট হইলেন এবং সকলেই কৃতাঞ্জলিপুটে সমীপবর্ত্তী হইয়া তাঁহাকে প্রণাম করিলেন। ধর্ম্ম-পরায়ণ মহর্ষি বাল্মীকি প্রমুদিত হৃদয়ে তাঁহাদিগকে অভ্যর্থনা করিয়া উপবেশনার্থ আসন প্রদান করিলেন, এবং কুশল প্রশ্ন পূর্ব্বক পরিচয় জিজ্ঞাসা করিলে মহাবাহু রামচন্দ্র যথাযথ সমস্ত নিজ বৃত্তান্ত বর্ণন করিলেন।

অনন্তর মহানুভব রামচন্দ্র, লক্ষ্মণের প্রতি আদেশ করিলেন যে, সৌমিত্রে! এই স্থানেই বাস করিতে আমার অভিলাষ হইতেছে; তুমি কুটীর-নির্ম্মাণের নিমিত্ত দৃঢ়তর কাষ্ঠ সমুদায় আহরণ কর। ভ্রাতৃ-বৎসল লক্ষ্মণ, রামচন্দ্রের আদেশ-বাক্য শ্রবণ করিবামাত্র বহুবিধ-বৃক্ষ-চ্ছেদন পূর্ব্বক আনয়ন করিতে লাগিলেন।

তখন রাম ও লক্ষ্মণ, সেই চিত্রকূট-পর্ব্বতপ্রস্থে নির্ম্মল-সলিল-সন্নিহিত নির্জ্জন প্রদেশে আশ্রম নির্ম্মাণ করিতে আরম্ভ করিলেন; তাঁহারা বনান্তর হইতেও গজ-ভগ্ন বৃহৎ কাষ্ঠ সংগ্রহ পূর্ব্বক দৃঢ়তর লতা দ্বারা বন্ধন করিয়া দুইটি পর্ণকুটীর নির্ম্মাণ করিলেন। কুটীর-দ্বয়ের উপরিভাগে বৃক্ষশাখা ও বৃক্ষপর্ণ প্রদান পূর্ব্বক সমাচ্ছাদিত করিয়া দিলেন। পরে লক্ষ্মণ পর্ণ-শালার অভ্যন্তর-ভাগ পরিষ্কৃত করিতে লাগিলেন; অসামান্য-লাবণ্যবতী বিদেহ-রাজ-নন্দিনী, মৃত্তিকা দ্বারা সেই কুটীরদ্বয় লেপন করিলেন।

এইরূপে আশ্রম বিনির্ম্মিত হইলে ধর্ম্মপরায়ণ রামচন্দ্র, লক্ষ্মণকে কহিলেন, সৌমিত্রে! তুমি অবিলম্বে একটি মৃগবধ করিয়া চরু প্রস্তুত কর; আমি চরু দ্বারা আশ্রম-দেবতাদিগের অর্চ্চনা করিতে অভিলাষ করিতেছি। মহানুভব রামচন্দ্রের ঈদৃশ আদেশ প্রাপ্ত হইয়া মহাবীর লক্ষ্মণ অরণ্য-মধ্যে প্রবেশ পূর্ব্বক একটি কৃষ্ণ মৃগ বধ করিয়া আনয়ন করিলেন; পরে তিনি সেই মাংস সংস্কার পূর্ব্বক অগ্নি প্রজ্বালিত করিয়া পাক করিতে আরম্ভ করিলেন।

মহাত্মা লক্ষ্মণ এইরূপে মৃগমাংস পাক করিয়া রামচন্দ্রের নিকট আগমন পূর্ব্বক কৃতাঞ্জলিপুটে কহিলেন, আর্য্য! আমি আপনকার আজ্ঞানুসারে অরণ্য হইতে কৃষ্ণ মৃগ আনয়ন করিয়া উত্তমরূপে পাক করিয়াছি; আপনি এক্ষণে এই মাংস দ্বারা অভীষ্ট দেবতাদিগের অর্চ্চনা করুন।

ধর্ম্মনিষ্ঠ রামচন্দ্র, লক্ষ্মণের নিকট এই বাক্য শ্রবণ করিয়া স্নান পূর্ব্বক যথাবিধানে মন্ত্র জপ করিতে আরম্ভ করিলেন; অনন্তর তিনি মন্ত্রপাঠ পূর্ব্বক প্রজ্বলিত হুতাশনে হোম করিয়া দেবগণ ও পিতৃগণের উদ্দেশে হব্য মাংস আহুতি প্রদান করিতে লাগিলেন; পরে তিনি পবিত্রের উপরি বলি ও জলাঞ্জলি প্রদান করিয়া ভূত-বলি প্রদান পূর্ব্বক লক্ষ্মণের সহিত একত্র উপবিষ্ট হইলেন। তাঁহারা উভয়ে বিশুদ্ধ পর্ণ-পুটে হুতশেষ মাংস স্থাপন পূর্ব্বক ভোজন করিতে লাগিলেন; জনকনন্দিনী সীতা, ভর্ত্তা ও দেবরকে মাংস পরিবেশন করিয়া পর্ণকুটীর-প্রান্তে একান্তে উপবেশন পূর্ব্বক অবশিষ্ট মাংস কিঞ্চিৎ ভোজন করিলেন।

মহানুভব রামচন্দ্র ও লক্ষ্মণ, বিবিধ-বিহঙ্গম-নাদে অনুনাদিত বিচিত্র-কুসুম-স্তবক-সমূহ-সুশোভিত সুমনোহর চিত্রকূট-পর্ব্বতে বাস করিয়া পরম-পরিতুষ্ট-হৃদয় হইলেন। তাঁহারা তিন জনেই বিচিত্র চিত্রকূট-পর্ব্বত, সুতীর্থ মন্দাকিনী ও বহুল-ফল-পুষ্প-সুশোভিত তট-প্রদেশ প্রাপ্ত হইয়া নির্ব্বাসন-জনিত দুঃখ বিস্মৃত হইয়া গেলেন।

## সপ্তপঞ্চাশ সর্গ।

সুমন্ত্রের প্রত্যাবর্ত্তন।

ওদিকে নিষাদপতি গুহ রামচন্দ্রকে গঙ্গার পর পারে উত্তীর্ণ ও ক্রমে দৃষ্টিপথের অতিক্রান্ত হইতে দেখিয়া বহুক্ষণ পর্য্যন্ত সুমন্ত্রের সহিত রামচন্দ্রের গুণানুবাদ পূর্ব্বক শোক ও বিলাপ করিয়া পরিশেষে অতীব দুঃখার্ত্ত হৃদয়ে গঙ্গা-তীর হইতে প্রতিনিবৃত্ত হইলেন; তিনি স্বপুরে অবস্থান পূর্ব্বক, রামচন্দ্রের প্রয়াগে ভরদ্বাজ-আশ্রমে গমন, তথায় অতিথি সৎকার এবং চিত্রকূট-পর্ব্বতে গমন প্রভৃতি সমুদায় বিষয়ের অনুসন্ধান লইতে লাগিলেন।

এদিকে সুমন্ত্র, নিষাদ-রাজের সম্মতি গ্রহণ পূর্ব্বক অতীব বিষণ্ণ হৃদয়ে রথে অশ্ব-যোজনা করিয়া অযোধ্যা নগরীতে প্রতিগমন করিলেন। তিনি অত্যল্পকালের মধ্যেই বহু

দেশ, গ্রাম, নগর, নদী ও জলাশয় প্রভৃতি অতিক্রম করিয়া পর দিন অপরাহ্ন সময়ে অযোধ্যা-রাজধানীতে উপস্থিত হইলেন; দেখিলেন, তত্রত্য স্ত্রী পুরুষ সকলেই একান্ত কাতর হইয়া দীন ভাবে করুণ স্বরে রোদন করিতেছে; সকল স্থানই শূন্য; সকল স্থানই নিরানন্দ; সকল স্থানই কোলাহল-পরিশূন্য; সকল স্থানই আমোদ-প্রমোদ-বিরহিত। এই সময়ে এই অযোধ্যা নগরী প্রম্লান পঙ্কজ-বনের সৌসাদৃশ্য লাভ করিয়াছিল। সুমন্ত্রী সুমন্ত্র, শোভা-বিহীন নির্জ্জন পুরী প্রবেশ কালে তাদৃশ অবস্থা সন্দর্শন করিয়া চিন্তা করিতে লাগিলেন, তুরঙ্গ. মাতঙ্গ নর নরনায়ক রত্ন প্রভৃতি সমেত সমস্ত অযোধ্যা নগরীই কি রামচন্দ্র-নির্ব্বাসন-জনিত শোকাগ্নি দ্বারা দগ্ধ হইয়া গিয়াছে!

নিতান্ত-ব্যথিত, নিরতিশয়-কাতর-হৃদয় সুমন্ত্র, শোকাকুলিত হৃদয়ে এইরূপ চিন্তা করিতে করিতে নিষ্প্রভ রথ দ্বারা পুরী-মধ্যে প্রবিষ্ট হইতে লাগিলেন। সুমন্ত্রকে প্রবেশ করিতে দেখিয়া শতসহস্র লোক, 'রামচন্দ্র কোথায়! রামচন্দ্র কোথায়!' এই কথা জিজ্ঞাসা করিতে করিতে রথের দিকে ধাবমান হইতে লাগিল। সুমন্ত্র কহিলেন, মহাত্মা রামচন্দ্র, গঙ্গাতীর হইতে আমাকে বিদায় করিয়া দিয়াছেন; তিনি গঙ্গার পর পারে উত্তীর্ণ হইলে আমি অযোধ্যা পুরীতে প্রতিনিবৃত্ত হইতেছি।

রামচন্দ্র গঙ্গার পর পারে উত্তীর্ণ হইয়াছেন, এই সংবাদ শ্রবণ করিবামাত্র পৌরগণ, 'হা ধিক্! হা ধিক্! হায়! আমরা হত হইলাম! হায়! আমরা হত হইলাম!' এই বলিয়া বাষ্প-পর্য্যাকুল লোচনে রোদন করিতে আরম্ভ করিল। সুমন্ত্র গমন করিতে করিতে শুনিতে পাইলেন, প্রজাগণ এক এক দল এক এক স্থলে মিলিত হইয়া বলাবলি করিতেছে, হায়! এই নির্লজ্জ সুমন্ত্র আমাদের রামচন্দ্রকে অরণ্যে পরিত্যাগ করিয়া এখানে পুনরাগমন করিল! আমরাও অতীব নির্ঘৃণ, অতীব নির্লজ্জ; আমরা সেই পুরুষসিংহ রামচন্দ্র ব্যতিরেকে কি রূপে প্রহৃষ্ট হৃদয়ে পুনর্ব্বার মহোৎসব-সমাজে বিহার করিব! হায়! কিরূপে প্রজাগণের প্রিয় কার্য্য হইবে, কিরূপে প্রজাগণের মনোরথ পূর্ণ হইবে, কিরূপে প্রজাগণ সুখভাজন হইবে, নিরন্তর এই চিন্তা করিয়া সেই মহাত্মা, সকলকে পরিপালন করিয়া আসিয়াছেন! অন্তঃপুর-রমণীগণ বাতায়ন-সন্নিধানে দণ্ডায়মান হইয়া বলিতে লাগিল, এই হতভাগ্য সুমন্ত্র, কি নিমিত্ত রামচন্দ্রকে পরিত্যাগ করিয়া পুনরাগমন করিল!

সারথি সুমন্ত্র, এইরূপ বহুবিধ কথা শ্রবণ করিতে করিতে দুঃখার্ত্ত হৃদয়ে মুখ আচ্ছাদিত করিয়া রাজ-ভবনের অভিমুখে গমন করিতে লাগিলেন; তিনি রথ হইতে অবতীর্ণ হইয়া রাজভবনে প্রবেশ পূর্ব্বক শোক-সন্তপ্ত-জনগণাকীর্ণ শোভাবিহীন সপ্ত কক্ষ অতিক্রম করিলেন; তিনি গমনকালে দেখিলেন, প্রাসাদ-শিখর-স্থিত দুঃখার্ত্ত রাজ-মহিলাগণ, করুণস্বরে বিলাপ করিতেছেন; তাঁহারা বলিতেছেন,

এই সুমন্ত্র রামকে লইয়া গমন করিয়াছিলেন; এক্ষণে রামকে পরিত্যাগ করিয়া আগমন করিতেছেন! কৌশল্যা যখন ইঁহাকে জিজ্ঞাসা করিবেন যে, রামচন্দ্র কোথায়? তখন ইনি কি উত্তর দিবেন! আমরা বিবেচনা করি, জীবন ধারণ করা যেরূপ সুখ-সাধ্য নহে, মৃত্যুও সেইরূপ সহজে হয় না; দেখ, প্রিয়তম তনয় রামচন্দ্র নির্ব্বাসিত হইলেও কৌশল্যা জীবন ধারণ করিতেছেন!

রাজ-মহিষী-গণের তাদৃশ অবিতথ বাক্য শ্রবণ করিতে করিতে সুমন্ত্র, শোকাগ্নি দ্বারা দহ্যমান হইয়া রাজভবনের অভ্যন্তরে প্রবিষ্ট হইলেন। তিনি একান্ত কাতর হৃদয়ে গৃহাভ্যন্তরে প্রবিষ্ট হইয়া দেখিলেন, মহারাজ দশরথ, পুত্র-শোকে নিমগ্ন, একান্ত কাতর, বিষণ্ণ-হৃদয়, প্রতিভা-পরিশূন্য, নিঃসত্ত্ব ও নিস্তেজ হইয়া রহিয়াছেন।

সুমন্ত্র, মহারাজের সমীপবর্ত্তী হইয়া প্রণিপাত পূর্ব্বক কৃতাঞ্জলিপুটে রামচন্দ্রের উপদেশানুরূপ সমুদায় বাক্য নিবেদন করিতে আরম্ভ করিলেন; মহারাজ দশরথ, প্রিয় পুত্রের তাদৃশ মর্ম্মভেদী বাক্য শ্রবণ করিয়া দুঃখ-শোকে অভিভূত, উদ্‌ভ্রান্ত-হৃদয় ও সংজ্ঞাবিরহিত হইয়া আসন হইতে ভূতলে নিপতিত হইলেন। মহীপতি দশরথকে সিংহাসন-চ্যুত ও ভূতলে নিপতিত দেখিয়া অন্তঃপুর-চারিণী রমণীরা বাহু উত্তোলন পূর্ব্বক উচ্চৈঃস্বরে রোদন করিতে লাগিলেন; কৌশল্যা ও সুমিত্রা পতিকে পতিত ও মূর্চ্ছিত দেখিয়া উত্থাপন করাইতে লাগিলেন। এই সময়ে দেবী কৌশল্যা শোকে অভিভূতা হইয়া কহিলেন, মহারাজ! অরণ্য হইতে দুষ্কর-কর্ম্মকারী রামচন্দ্রের এই দূত আসিয়াছে; আপনি কি নিমিত্ত সেই প্রিয়তম পুত্রের সংবাদ জিজ্ঞাসা করিতেছেন না! যদি আপনি নিষ্ঠুর ও নির্ঘৃণের কার্য্য করিয়াই লজ্জাবশত এইরূপ মোহাভিভূত হইয়া থাকেন, তাহা হইলে এক্ষণে উত্থিত হউন, এক্ষণে লজ্জা করিবার সময় নহে; এখন আপনি লজ্জা পরিত্যাগ করিয়া সমুদায় বৃত্তান্ত জিজ্ঞাসা করুন।

মহারাজ! আপনি কি নিমিত্ত অধুনা সুমন্ত্রের নিকট আমার প্রিয় পুত্রের সংবাদ জিজ্ঞাসা করিতেছেন না! মহারাজ! আপনি যাহার ভয়ে আমার রামচন্দ্রের সংবাদ লইতে কুণ্ঠিত হইতেছেন, আপনকার সেই প্রিয়তমা কৈকেয়ী এখানে নাই; আপনি নিঃশঙ্ক চিত্তে সুমন্ত্রের সহিত কথোপকথন করুন! দেবী কৌশল্যা বাষ্প-বিক্লব স্বরে মহারাজকে এইরূপ দারুণ মর্ম্মভেদী বাক্য বলিয়া শোকে অভিভূতা ও মূর্চ্ছিতা হইয়া ধরণীতলে নিপতিতা হইলেন।

দেবী কৌশল্যা শোকাকুলিত হৃদয়ে এইরূপ বিলাপ করিতে করিতে ভূতলে নিপতিতা হইয়াছেন এবং মহারাজও ভূশয্যায় পতিত রহিয়াছেন দেখিয়া রাজমহিষীরা সকলেই করুণ স্বরে রোদন করিতে লাগিলেন।

অযোধ্যা নগরীর প্রতিগৃহে আবাল-বৃদ্ধবনিতা সকলেই মহাত্মা রামচন্দ্রের শূন্য রথ

দর্শন এবং রাজ-মহিষী-গণের রোদন-ধ্বনি শ্রবণ করিয়া একান্ত কাতর হৃদয়ে রোদন করিতে লাগিল।

## অষ্টপঞ্চাশ সর্গ।

রামচন্দ্রের সংবাদ-কথন।

অনন্তর মহারাজ দশরথ, পুনর্ব্বার সংজ্ঞা লাভ করিয়া উত্থান পূর্ব্বক আসনে উপবিষ্ট হইয়া সুমন্ত্রকে জিজ্ঞাসা করিতে আরম্ভ করিলেন। তিনি অরণ্য-বদ্ধ কুঞ্জরের ন্যায় অশ্রুপূর্ণ নয়নে মুহুর্মুহু শোকোষ্ণ দীর্ঘ নিশ্বাস পরিত্যাগ করিতে করিতে, রথ-ধূলি-ধূসরিত শরীরে কৃতাঞ্জলি-পুটে দণ্ডায়মান সুমন্ত্রের প্রতি দৃষ্টিপাত করিয়া বাষ্পগদ্গদ কণ্ঠে দীন বচনে কহিলেন, সুমন্ত্র! আমার রামচন্দ্র কোথায় গিয়াছে? কিরূপ আছে? কোথায় বাস করিবে? সমুদায় আনুপূর্ব্বিক বল। বৎস রাম, কোথা হইতে তোমাকে বিদায় করিয়া দিয়াছে? আমার রামচন্দ্র চিরকাল পরম-সুখ-সম্ভোগে পরিবর্দ্ধিত হইয়াছে; এক্ষণে আমার সেই সুকুমার কুমার কিরূপে আহারাদি করিতেছে! রাজকুমার হইয়া কিরূপেই বা ভূতলে শয়ন করিয়া নিদ্রা যাইতেছে! আমার রামচন্দ্র, সিংহ-ব্যাঘ্র-সরীসৃপ-সমাকুল বিজন অরণ্যে কিরূপে অনাথের ন্যায় পদ-সঞ্চারণে বিচরণ করিতেছে!

যাহার গমন-কালে মাতঙ্গ, তুরঙ্গ, রথ ও নরগণ অনুগমন করিত, হায়! আমার সেই সুকুমার কুমার রামচন্দ্র, এক্ষণে কিরূপে একাকী বিজন অরণ্যে বিচরণ করিতেছে! রাম, লক্ষ্মণ ও বৈদেহী, কৃষ্ণসর্প ও হিংস্রজন্তু-সমাকুল ভীষণ অরণ্যে কিরূপে রহিয়াছে! আমার রামচন্দ্র, লক্ষ্মণ ও সুকুমারী তপস্বিনী বৈদেহী, রথ হইতে অবতীর্ণ হইয়া কণ্টকাকীর্ণ দুর্গম অরণ্যে কিরূপে পাদচারে গমন করিয়াছে! অসীম-তেজঃ-সম্পন্ন সুকুমার কুমার লক্ষ্মণ, ভ্রাতৃ-বৎসলতা নিবন্ধন কিরূপে মহানুভব রাম-চন্দ্রের অনুগামী হইয়াছে!

সুমন্ত্র! তুমি নর-নারায়ণের ন্যায় তপ-স্যানুষ্ঠানে দীক্ষিত আমার পুত্রদ্বয়কে যে দর্শন করিয়াছ, তাহাতে তোমারি জন্ম সফল হইয়াছে ও তুমিই কৃতকার্য্য হইয়াছ। সুমন্ত্র! মহাতেজা রামচন্দ্র কি বলিয়াছে? লক্ষ্মণই বা আমাকে কি বলিয়া পাঠাইয়াছে? পতি-পরায়ণা সাধ্বী সীতা তোমাকে কি বলিয়া দিয়াছেন? বল। সুমন্ত্র! আমার রাম, লক্ষ্মণ ও সীতা, বনগমন করিয়া কিরূপে অবস্থান করিতেছে? কিরূপে ভোজন করিতেছে? কিরূপ কথা-বার্ত্তা বলিয়াছে? তৎসমুদায় বৃত্তান্ত আমার নিকট আদ্যোপান্ত বর্ণন কর।

মহারাজ দশরথের ঈদৃশ বাক্য শ্রবণ করিয়া সুমন্ত্র বাষ্প-গদ্গদ কণ্ঠে যথাযথ স্খলজ্জমান বচনে আনুপূর্ব্বিক সমস্ত বৃত্তান্ত বলিতে লাগিলেন। তিনি রামচন্দ্রের অযোধ্যা নগরী হইতে যাত্রা অবধি আপনার প্রত্যাবর্ত্তন পর্য্যন্ত আনুপূর্ব্বিক সমস্ত বিবরণ বর্ণন করিয়া পরিশেষে কহিলেন, মহারাজ! মহানুভব মহা-

